# প্রথম সংস্করণের মুখবন্ধ

আমার আত্মচরিতের বাংলা সংস্করণ প্রকাশিত হইল। আমাদের দেশে রসায়নবিদ্যার চর্চা এবং রাসায়নিক গোষ্ঠী গঠনের একটা ধারাবাহিক ইতিহাস ইহাতে লিপিবদ্ধ হইয়াছে। তদ্ব্যতীত প্রায় অর্ধশতাব্দীব্যাপী অভিজ্ঞতামূলক সমসাময়িক অর্থনীতি, শিক্ষাপদ্ধতি ও তাহার সংস্কার, সমাজ-সংস্কার প্রভৃতি বিবিধবিষয়ক সমালোচনা এই পুস্তকের বিষয়বস্তু হইয়াছে।

বাঙালী আজ জীবনমরণের সন্ধিস্থলে উপস্থিত। একটা সমগ্র জাতি মাত্র কেরানী বা মসীজীবী হইয়া টিকিয়া থাকিতে পারে না ; বাঙালী এতদিন সেই ভ্রান্তির বশবর্তী হইয়া আসিয়াছে এবং তাহারই ফলে আজ সে সকল প্রকার জীবনোপায় ও কর্মক্ষেত্র হইতে বিতাড়িত। বৈদেশিকগণের ত কথাই নাই, ভারতের অন্যান্য প্রদেশস্থ লোকের সহিতও জীবন-সংগ্রামে আমরা প্রত্যহ হটিয়া যাইতেছি। বাঙালী যে 'নিজ বাসভূমে পরবাসী' হইয়া দাঁড়াইয়াছে, ইহা আর কবির খেদোক্তি নহে, রূঢ় নিদারুণ সত্য। জাতির ভবিষ্যৎ যে আন্ধকারবৃত, তাহা বুঝিতে দূরদৃষ্টির প্রয়োজন হয় না। কিন্তু তাই বলিয়া আশা-ভরসায় জলাঞ্জলি দিয়া হাত গুটাইয়া বসিয়া থাকিলেও চলিবে না। 'বৈষ্ণবী মায়া' ত্যাগ করিয়া দৃঢ়হস্তে বাঁচিবার পথ প্রস্তুত করিয়া লইতে হইবে।

বাল্যকাল হইতেই আমি অর্থ-নৈতিক সমস্যার প্রতি আকৃষ্ট হইয়াছি এবং পরবর্তী জীবনে শিক্ষা ও বিজ্ঞানচর্চার ন্যায় উহা আমার জীবনে ওতপ্রোতভাবে মিশিয়া গিয়াছে। কিন্তু কেবল সমস্যার আলোচনা করিয়াই আমি ক্ষান্ত হই নাই, আংশিকভাবে কর্মক্ষেত্রে উহার সমাধান করিতে চেষ্টা পাইয়াছি। সেই চেষ্টার ইতিহাস আত্মচরিতে দিয়াছি।

এই পুস্তকখানিকে জনসাধারণের বিশেষতঃ গৃহলক্ষ্মীদের অধিগম্য করিবার জন্য চেষ্টার ত্রুটি হয় নাই। নিঃশেষিতপ্রায় ইংরাজী সংস্করণের মূল্য পাঁচ টাকা নির্ধারিত হইয়াছিল। বাংলা সংস্করণের কলেবর ইংরাজী পুস্তকের তুলনায় কিঞ্চিৎ বৃহত্তর হইলেও ইহার মূল্য পাঁচ টাকার স্থলে মাত্র আড়াই টাকা করা হইল।

পরিশেষে বক্তব্য এই যে, সুপ্রসিদ্ধ সাহিত্যিক শ্রীযুক্ত প্রফুল্লকুমার সরকার এই পুস্তকের ভাষান্তর কার্যে আমাকে বিশেষ সাহায্য করিয়াছেন এবং বেঙ্গল কেমিক্যালের প্রচারবিভাগের শ্রীমান শৈলেন্দ্রনাথ ঘোষ, এম. এ. মুদ্রাঙ্কন-কার্যের ভার লইয়া আমার শ্রমের যথেষ্ট লাঘব করিয়াছেন।

১লা অক্টোবর, ১৯৩৭

শ্রীপ্রফুল্লচন্দ্র রায়

# আচার্য-আমার

আজ আচার্য প্রফুল্লচন্দ্রকে কেন্দ্র করিয়াই আমার কথা। আমার স্মৃতিতে আসীন আচার্যদেব বালপ্রকৃতি, মধুরভাষী, শীর্ণদেহ, জ্ঞানতপস্বী, দেশপ্রেমিক এবং ত্যাগের মহিমায় সমুজ্জ্বল।

আজও স্পষ্ট মনে পড়ে সেই পঁয়তাল্লিশ বৎসর পূর্বেকার কথা যেদিন তাঁহার সঙ্গে প্রথম পরিচয় হয়। পরবর্তীকালে গুরুশিষ্যের সেই পরিচয় দিনের পর দিন ঘনীভূত নিবিড়তর ও সার্থক হইয়াছে। স্নেহমুগ্ধ মনে আজ সেই সকল দিনগুলি স্মরণ করিতেছি।

তাঁহার ক্লাশে যখনই শিক্ষালাভ করিতে যাইতাম, অনুভব করিতাম চারিদিকে নতুন হাওয়া বহিতেছে। শিশুর মতন খোলা-মন লইয়া গুরুদেব আমাদের সকলকেই অতি আপনার জন করিয়া লইয়াছিলেন। তাঁহার কাছে জিজ্ঞাসা করিবার, আলাপ-আলোচনা করিবার, তর্ক করিবার, জানিয়া লইবার অবাধ স্বাধীনতা আমাদের ছিল। তিনি প্রণম্য, তিনি প্রাচীন, অসীম তাঁহার জ্ঞান কিন্তু তিনি আমাদের অতি নিকট বন্ধুসম ছিলেন। তাঁহার মধুর হাসি—তাঁহার অকপট ব্যবহার, তাঁহার নিরাড়ম্বর বাসগৃহ, তাঁহার শুচিস্নিগ্ধ বেশ, তাঁহার নিরলস, কর্মব্যস্ত জীবন, তাঁহার উৎসাহ যেন জাদুমন্ত্র বলে আমাদের জীবনধারাকে চঞ্চল করিয়া তুলিয়াছিল। তাঁহার অপরিমিত স্নেহের প্রভাবে ও সত্যদৃষ্টিতে এবং পরস্পরের ভাবের আদান-প্রদানে আমরা আমাদের ভাবী জীবনপথের সিগ্‌ন্যাল দেখিতে পাইয়াছিলাম। আমাদের দেশের বিশ্ববিদ্যালয়ের শিক্ষা সম্বন্ধে তাঁহার বড় দুঃখ ছিল। তিনি বলিতেন পরীক্ষকের পেন্সিল মার্কার মানদণ্ডে এই শিক্ষার পরিমাপ হয়। তাই কোনও প্রকার গবেষণার রসধারায় আমাদের মানসক্ষেত্র উর্বর হয় না। অন্যান্য দেশের সহিত তুলনায় আমাদের বিশ্ববিদ্যালয়ের এই প্রভেদ লজ্জাজনক।

মানুষের সকল শিক্ষার মূলে আছে সংযমের সাধনা। আচার্যদেব নিয়মকে সম্পূর্ণরূপে জানিয়া এবং মানিয়া চলিতেন। সেইজন্যই তাঁহার চিররুগ্ন দেহ তাঁহার কাজের অন্তরায় হয় নাই। নষ্টস্বাস্থ্য ফিরিয়া পাওয়ার আজুহাতে আলস্যভাবে দিনাতিপাত তিনি করেন নাই। আত্মশাসনব্রতে নিজেকে কঠোরভাবে নিয়োগ করিয়া বছরের পর বছর এই শীর্ণদেহখানিকে অপরিবর্তিত রাখিতে সমর্থ হইয়াছিলেন। এক অলৌকিক শক্তিসম্পন্ন কর্মযোগীরূপে তাঁহাকে প্রত্যক্ষ করিয়াছি। জীবনকে ধরাবাঁধা একটা প্রাত্যহিক ছকের মধ্যে আনিয়া তিনি যে কর্মবহুল জীবন যাপন করিয়া গিয়াছেন তাহা অতীব বিস্ময়কর। এক বিখ্যাত ইংরেজ বৈজ্ঞানিক তাঁহার সম্বন্ধে লিখিয়াছিলেন "ভারতের মুক্তি হয়তো প্রফুল্লচন্দ্রের জীবদ্দশায় হবে না—এই ক্ষীণকায় মানুষটির জীবন দেশের কাজে নিঃশেষ হয়ে যাবে কিন্তু অমর হয়ে থাকবে তাঁর ত্যাগের দান।"

অতি তরুণ বয়সেই তিনি উপলব্ধি করিয়াছিলেন যে প্রকৃতির সহিত সত্য পরিচয় না থাকিলে জীবনে অশিক্ষার তমসা দূরীভূত হয় না। তিনি বুঝিয়াছিলেন আমাদের অধিকাংশ পরাভবের মূলে আছে বৈজ্ঞানিক চিন্তা ও কর্মশক্তির অকিঞ্চিৎকরতা। তাই তিনি কেবলমাত্র সাহিত্য ও ইতিহাস সাধনায় অনুরক্ত না থাকিয়া বৈজ্ঞানিক চিন্তা ও কর্মশক্তির প্রভাবে দেশের দারিদ্র্য, অজ্ঞতা দূর করিতে এবং সমস্ত দেশব্যাপী তন্দ্রাচ্ছন্ন যুবশক্তিকে জাগ্রত করিয়া তুলিতে বদ্ধপরিকর হইলেন। প্রেসিডেন্সি কলেজে অধ্যাপনার সময় তিনি ইউরোপের বিভিন্ন বৈজ্ঞানিক সমিতিতে প্রবন্ধ লিখিয়া পাঠাইতেন। এই সকল প্রবন্ধে আচার্যদেবের মৌলিকত্ব, অসাধারণ

মননশক্তি ও মনীষার ব্যঞ্জনা থাকিত। মারকিউরিয়াস নাইট্রাইট বা পারদ সংক্রান্ত একাদশটি মিশ্রধাতুর আবিষ্কার করিয়া তিনি রাসায়নিক জগতে বিস্ময় উৎপাদন করিয়াছিলেন। রাসায়নিক জ্ঞানভাণ্ডারে তাঁহার দান বিশ্ববিশ্রুত। বৈজ্ঞানিক গবেষণাগার তাঁহার তুলনাহীন সৃষ্টি। অগণিত শিক্ষার্থীকে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী দিয়া উদ্বুদ্ধ করিবার জন্যই এই গবেষণা-কেন্দ্র প্রতিষ্ঠা করিয়াছিলেন। বিজ্ঞানের জয়যাত্রার এই অভিযানে আচার্যদেব ছিলেন সর্বাধিনায়ক। কিন্তু তিনি প্রায়ই বলিতেন "সর্বত্র জয় অনুসন্ধান করিবে কিন্তু পুত্র এবং শিষ্যের নিকট পরাজয় স্বীকার করিয়া সুখী হইবে।" এই প্রসঙ্গে মনে পড়ে রবীন্দ্রনাথের কথা। তিনি বলিয়াছিলেন, "আমি প্রফুল্লচন্দ্রকে সেই আসনে অভিনন্দন জানাই যে আসনে প্রতিষ্ঠিত থেকে তিনি তাঁর ছাত্রের চিত্তকে উদ্বোধিত করেছেন—কেবলমাত্র তাকে জ্ঞান দেননি, নিজেকে দিয়েছেন—যে দানের প্রভাবে সে নিজেকেই পেয়েছে। বস্তুজগতে প্রচ্ছন্ন শক্তিকে উদ্ঘাটিত করে বৈজ্ঞানিক আচার্য প্রফুল্লচন্দ্র তার চেয়ে গভীরে প্রবেশ করেছেন। কত যুবকের মনোলোকে ব্যক্ত করেছেন তাঁর গূঢ়স্থিত অনভিব্যক্ত দৃষ্টিশক্তি, বিচারশক্তি, বোধশক্তি। আচার্যদেব আধুনিক ভারতীয় রাসায়নাগারের স্রষ্টা। প্রেসিডেন্সি কলেজ ও সায়েন্স কলেজ রসায়নাগারে তিনি মৌনব্রতাবলম্বী, অধ্যবসায়শীল সুদক্ষ বৈজ্ঞানিক। প্রোফেসার মিলভ্যান লেভীর মনে এই রসায়নাগার এই লীলাময় শিক্ষাঘর যেখান হইতে নবভারতের তরুণ রাসায়নিকেরা রূপ লইয়া বাহির হইয়া আসিতেছে। আচার্যদেবের গবেষণা ভারতকে বিশ্বের বিজ্ঞানক্ষেত্রে প্রতিষ্ঠা দিয়াছে।

তখন দেশের দারুণ দুর্দিন। শিক্ষিত, অর্ধশিক্ষিত বেকারে দেশ পূর্ণ হইয়া গিয়াছিল। আচার্যদেব দেখিতে পাইলেন বাংলার এই যুবক সম্প্রদায় অভিমানী, সংগ্রামবিমুখ, পরিশ্রমকাতর এবং পরমুখাপেক্ষী। তাহাদের জীবনের এই অসহায় অবস্থা প্রেমিক প্রফুল্লচন্দ্রের চিত্তকে আন্দোলিত করিয়া তুলিল। বাঙালীর প্রধান অবলম্বন চাকুরি। কিন্তু চাকুরি কোথায় ? বাঙালী যুবককে চাকুরির ভিখারী না হইয়া কর্মঠ ও স্বাবলম্বী হইবার আহ্বান তিনি জানাইলেন। সকলপ্রকার বিলাস বর্জন করিয়া সংযম ও অধ্যবসায়ের বলে তাহারা নব নব জ্ঞানের সম্পদ জয় করিয়া লইতে পারিবে। আচার্যদেব তাঁহার বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী, প্রেম এবং আত্মবিশ্বাস লইয়া সহস্র জীবনের সমস্যা সমাধানে ব্রতী হইলেন। তাঁহার চিররুগ্ন দেহ এই কাজের গতিকে ব্যাহত করিতে পারে নাই। পথে পিছাইয়া পড়িবার মত ক্লান্তি তাঁহার ছিল না।

অতি সামান্য মূলধন সম্বল করিয়া তিনি এক ঔষধ তৈয়ারির কারখানা প্রতিষ্ঠিত করিলেন। বাঙালী যুবকগণকে ব্যবসায়ী ও শ্রমজীবী হইবার জন্য নানা ব্যবসায় ও নব নব শিল্পপ্রতিষ্ঠানে পথ করিয়া দিলেন। দারিদ্র্যের পাশবশক্তির বিরুদ্ধে এই নূতন ধরনের যুদ্ধের আহ্বানে বাংলার যুবকেরা আন্তরিকভাবে সাড়া দিল এবং কর্মের বিভিন্ন ক্ষেত্রে নিজেদের সুপ্রতিষ্ঠিত করিতে অগ্রসর হইয়া আসিল। আচার্যদেবের চেষ্টায় বাংলার শিল্পক্ষেত্রে নূতন করিয়া প্রাণ সঞ্চার হইল। এই শীর্ণকায় মানুষটি কারখানার উন্নতিকল্পে সমস্ত শক্তি ও ইচ্ছা কেন্দ্রীভূত করিয়াছিলেন। এই কারখানাটি পরে একটি লিমিটেড কোম্পানিতে পরিণত করেন। ইহা বর্তমানে ভারতের বৃহত্তম প্রতিষ্ঠানগুলির অন্যতম। এই কারখানা হইতে প্রতিদান যাহা পাইয়াছেন তাহা হয় কারখানার শ্রমিকদের জন্য ব্যয়িত হইত নয় অন্য এক তহবিলে জমা হইত, যাহা নিঃশেষে আর্তের সেবায় লাগিয়া যাইত।

বাংলার সমাজজীবন ও রাজনীতিক্ষেত্র হইতেও তিনি দূরে সরিয়া থাকেন নাই। সমাজের অনাচার, অত্যাচার, দুর্বলতা, কাপুরুষতা তাঁহাকে পীড়িত করিয়া তুলিত। তিনি তাঁহার গভীর

অন্তর্দৃষ্টির সাহায্যে, বুদ্ধি দিয়া, জ্ঞান দিয়া, সহযোগিতা প্রবর্তক হৃদ্যতার মধ্য দিয়া মৃত্যুচ্ছায়াচ্ছন্ন বাংলার সমাজজীবনে এক নূতন চেতনা আনিয়া দিলেন। যুবককাল হইতে বৃদ্ধকাল পর্যন্ত বাংলার অতীত ও বর্তমান সমাজচেতনাকে তাঁহার রচনার মধ্যে পুঞ্জীভূত করিয়া জাতীয় সাহিত্যকে সমৃদ্ধ করিয়া তুলিয়াছেন। এই সাহিত্য তাঁহার দরদী মনের দীর্ঘ তথ্যপূর্ণ ইতিহাস। তাঁহার স্বদেশপ্রেমের আর একটি নিদর্শন ভারতীয় রাসায়নিক শাস্ত্রের ইতিহাস আলোচনা করা। তাঁহার মনে দৃঢ় বিশ্বাস ছিল তাঁহার রচিত এই বিস্মৃত অতীতের গৌরবময় সংস্কৃতির কাহিনী দেশের ভবিষ্যৎ চিত্তকে সঞ্জীবনীর রসধারায় অভিষিক্ত করিবে। পরাধীনতার জ্বালা আচার্য প্রফুল্লচন্দ্রের মনকে চঞ্চল করিয়া তুলিয়াছিল। স্বরাজের স্বপ্ন তিনি দেখিতেন—স্বরাজ পাইবার জন্য তিনি পাগল হইয়া উঠিলেন। বাংলার যুবশক্তি দেশকে মুক্ত করিবার জন্য যে বৈপ্লবিক কর্মপ্রচেষ্টায় লিপ্ত ছিল তাহাতে আচার্য রায়ের সহানুভূতি ও অনুপ্রেরণা কম নহে। আচার্য রায়ের আবসম্থল সায়াল কলেজ হইতে গোপনে শৈলেন ঘোষের আমেরিকা যাত্রা ইহার একটি দৃষ্টান্ত।

উপনিষদে কথিত আছে যিনি এক তিনি বলেন, "আমি বহু হইব।" সৃষ্টির মূলেই আত্মবিসর্জনের ইচ্ছা। আচার্য প্রফুল্লচন্দ্রও নিজের চিত্তকে বহুমানবের দুঃখের মধ্যে নিমজ্জিত করিয়া রাখিয়াছিল। দেখিয়াছি বিজ্ঞানের মায়া কাটাইয়া তিনি রাজপথে বাহির হইয়াছেন ভিক্ষার ঝুলি লইয়া। দুর্যোগে, সঙ্কটে, ভূমিকম্পে, জলপ্লাবনে আর্তের পরিত্রাণের জন্য তাঁহার প্রাণ ব্যাকুল হইয়া উঠিয়াছে। দেশের আবাল-বৃদ্ধ-বনিতাকে টানিয়া লইয়াছিলেন এই জনসেবার কাজে। ধনীরা দিয়াছে প্রচুর অর্থ। সহস্র সহস্র গৃহ হইতে আসিয়াছে মুষ্টিভিক্ষা ও রাশি রাশি বস্ত্র। দলে দলে যুবকেরা স্বেচ্ছাসেবকরূপে তাঁহার পাশে আসিয়া দাঁড়াইয়াছে খুলনা, দামোদর, উত্তরবঙ্গ ও বিহারে অন্নবস্ত্র ও ঔষধ বিতরণের জন্য। আচার্যদেবের আগমন দুর্গতদের দিয়াছে শান্তির প্রলেপন, দিয়াছে এ সুন্দর ভুবনে বাঁচিয়া থাকিবার আশা।

স্বার্থ বলিতে তাঁহার অবচেতন মনেও কিছু ছিল না। দেশের দরিদ্রনারায়ণের পরিত্রাণের জন্য তিনি আপনাকে বিলাইয়া দিয়াছিলেন। বৈরাগীর উত্তরীয় পতাকা করিয়া লইয়া এই সর্বত্যাগী বৃদ্ধ, কর্মবীর মহাপুরুষ জীবনসন্ধ্যায় কালের ভ্রূকুটিকে অগ্রাহ্য করিয়া গ্রামে গ্রামে নগরে নগরে ঘুরিয়া দেশবাসীকে আহ্বান করিয়াছেন দেশসেবায় জনহিতকর কার্যে নিজেদের উৎসর্গীকৃত করিতে। দরিদ্র, সূচতা, অস্পৃশ্যতা ও পরাধীনতার অভিশাপে অসাড় হইয়াছিল দেশের লক্ষ লক্ষ মন। তিনি সেই অসাড় মনকে জাগাইয়া তুলিতে সমর্থ হইয়াছিলেন—সঞ্জীবিত করিয়া তুলিয়াছিলেন তাঁহার অভিনব চিন্তাশক্তির ধারায়। তাঁহার অতিপ্রাণশক্তির প্রাচুর্যে দেশের পঙ্গু কর্মক্ষেত্রগুলি চঞ্চল হইয়া উঠিয়াছিল।

মর্তের বন্ধনমুক্ত আচার্যদেবের জীবনগীতা হইতে বাংলার যুবকেরা যুগে যুগে উদ্যমশীল জীবনের আদর্শ গ্রহণ করিয়া অনুপ্রাণিত হইতে পারিবে এবং বাংলার শিল্পক্ষেত্রগুলি নিত্য নবতর প্রেরণা লাভ করিতে পারিবে। আচার্যদেবের ত্যাগের অনির্বাণ দীপ্তিতে আমাদের এই মাটির মা এই বাংলাদেশ ভাস্বর হইয়া আছে।*

ইণ্ডিয়ান ইন্‌স্টিটিউট
অফ টেকনলজি, খড়্গপুর

শ্রীজ্ঞানচন্দ্র ঘোষ

---

*'লোকসেবক' হইতে মুদ্রিত

# বিনীত নিবেদন

একজন মানুষ নিজের জীবন-কথা লিখেছেন। তিনি আর কেউ নন। আচার্য প্রফুল্লচন্দ্র রায়। তাঁর সেই 'আত্মচরিত' বিষয়ে ভূমিকা সংযোজন করার কল্পনাও স্পর্ধার সামিল। অল্প দু'চার কথায় মানুষটির চারিত্রিক বৈশিষ্ট্য উল্লেখ করব ভেবে কলম ধরেছি।

বিশ্বকবি রবীন্দ্রনাথ প্রফুল্লচন্দ্রের ৭০ তম জন্মজয়ন্তীতে বলেছিলেন—"আমি প্রফুল্লচন্দ্রকে তাঁর সেই আসনে অভিবাদন জানাই, যে আসনে প্রতিষ্ঠিত থেকে তিনি তাঁর ছাত্রের চিত্তকে উদ্বোধিত করেছেন, কেবল মাত্র তাকে জ্ঞান দেন নি, নিজেকেও দিয়েছেন, .....।

১৮৬১ সাল। একই বছরে দু'জনের দেখা পেলাম আমরা। রবীন্দ্রনাথ আর প্রফুল্লচন্দ্র। ফলে পঞ্চাশ, একশো, একশো পঁচিশ বছরে রবীন্দ্রনাথ যেই দীপ্তি ও বিস্তৃতি নিয়ে আলোচিত হয়েছেন, প্রফুল্লচন্দ্রের বেলায় সেরকমটা হয়ে ওঠেনি।

দ্বিধাহীন ভাবে আমি মনে করি, প্রফুল্লচন্দ্রের প্রকৃত পরিচিতি এখনও আমাদের বৌদ্ধিক মানসে গড়ে ওঠেনি।

কোন্ প্রফুল্লচন্দ্র আমাদের কাছে পরিচিত ? রসায়ন বিজ্ঞানী প্রফুল্লচন্দ্র। সমাজসেবী প্রফুল্লচন্দ্র। শিল্পোদ্যোগী প্রফুল্লচন্দ্র। এই পরিচয় মোটেই উপেক্ষা করবার নয়। বিজ্ঞান ঐতিহাসিক প্রফুল্লচন্দ্র এখনও আমাদের অনেকে'র কাছেই পুরোপুরি অজ্ঞাত। এক একটা প্রাচীন বিজ্ঞান-সমৃদ্ধ সভ্যতার পতন কেন হয়েছে—স্পষ্ট ভাষায় পৃথিবীতে প্রথম ব্যক্ত করেছেন প্রফুল্লচন্দ্র। খোলাখুলি বলেছেন, 'বিজ্ঞানের অধঃপতন বিজ্ঞানের নিজস্ব সূত্রে নিহিত থাকে না, থাকে তৎকালীন আর্থ-সামাজিক সূত্রে'।

বর্ণ-ধর্ম-সম্প্রদায় ভেদভুক্ত সমাজে উজ্জ্বল এক প্রতিবাদ ছিলেন প্রফুল্লচন্দ্র। ধর্মান্ধতা কুসংস্কার হিন্দু-মুসলমান সম্পর্ক ইত্যাদি নিয়ে আজীবন নিজের স্বচ্ছ অভিমত রেখেছেন। গভীরমনস্ক পাঠকের কাছে তাঁর 'আত্ম-চরিত' থেকেই দু'চার লাইন তুলে ধরছি।

'আমার পিতা এক শতাব্দীরও পূর্বে ১৮২৬ সালে জন্মগ্রহণ করেন। তিনি একজন মৌলবীর নিকট পারসী ভাষা শিখিয়াছিলেন। তখনকার দিনে 'পারসী'ই আদালতের ভাষা ছিল। পিতা পারসী বেশ ভাল জানিতেন, সঙ্গে সঙ্গে একটু আরবীও শিখিয়াছিলেন। তিনি অনেক সময় বলিতেন যে যদিও তিনি সনাতন হিন্দু বংশে জন্ম গ্রহণ করিয়াছেন, তবু কবি হাফিজের 'দেওয়ানা' তাঁহার মনের গতিকে সম্পূর্ণ পরিবর্তিত করিয়া দিয়াছে। তিনি গোপনে মৌলবী-দত্ত সুস্বাদু মুরগীর মাংস পর্যন্ত খাইতেন।'

.....'তখন নতুন জলের কল কেবল প্রবর্ত্তিত হইয়াছে এবং শহরবাসীরা পরিষ্কৃত জল ব্যবহার করিতে আরম্ভ করিয়াছে। গোঁড়া হিন্দুরা অপবিত্রবোধে ওই জল ব্যবহার করিতেও ইতস্ততঃ করিতেছে।'

'হিন্দু মহাসভা'র অষ্টম সম্মেলনে অভ্যর্থনা কমিটির সভাপতি ছিলেন প্রফুল্লচন্দ্র। বন্ধু আশুতোষের সন্তান 'শ্যামাপ্রসাদ' তাঁরও স্নেহের পাত্র। শ্যামাপ্রসাদের অনুরোধ গ্রহণ করেছিলেন। কিন্তু নিজের বিশ্বাস ব্যক্ত করতে সেদিন পিছ-পা হননি প্রফুল্লচন্দ্র। পুরো লিখিত

বক্তৃতাটি পড়লে অকল্পনীয় বলেই মনে হয় আমাদের। এমন বক্তৃতা দিতে পারলেন তিনি 'হিন্দু মহাসভা'র সমাবেশে। রাজনীতির স্বার্থান্বেষীরা কেমন করে দুই সম্প্রদায়ের বিভেদ বাঁচিয়ে রেখেছে, বললেন তিনি। 'শুধু হিন্দু সংস্কৃতি' কিম্বা 'শুধু মুসলমান সংস্কৃতি' বলে তাঁর মতে কিছু হয় না। অভিজ্ঞতা থেকে বলেছেন তিনি, এক অঞ্চলে যা হিন্দুরীতি, অন্য অঞ্চলে তাই-ই মুসলমান রীতি।

১৯২৩ সালে আলিগড় মুসলিম বিশ্ববিদ্যালয়ের সমাবর্তনে আমন্ত্রিত প্রফুল্লচন্দ্র। বলছেন তিনি সেখানে, '.....আমি বিজ্ঞান, সাহিত্য, দর্শন ও কলাবিভাগে মুসলিমদের অবদান বিষয়ে কম-বেশি জানি। মধ্যযুগের অন্ধকার দূর করতে এই অবদানের কোন তুলনা হয় না। .....যদিও আমি মুসলমান নই। আমার এশীয় হৃদয় গর্বে ভরে ওঠে যখন দেখি ইসলাম কী প্রচুর-পরিমাণে জ্ঞান ও সংস্কৃতির ভাণ্ডার সমৃদ্ধ করেছে।'

আত্মচরিত শুধু তাঁর আত্মকথা বা আত্মজীবনী নয়, গ্রন্থখানি আচার্যের সময়কার ভারতবর্ষের আর্থ-সামাজিক ইতিহাসের একখানি মূল্যবান আকরগ্রন্থ।

বাঙ্গালী কি আত্মবিস্মৃত জাতি ? হয়তো সত্যি। হয়তো সত্যি নয়। শৈব্যা প্রকাশনের কর্ণধার ডঃ রবীন বলের 'আত্মচরিত' মুদ্রণের সিদ্ধান্ত আমাদেরকে আত্ম-'অবমাননায়' প্ররোচিত করতে ইচ্ছে করে না। আমার মতো অনেক রসায়নজীবীর কাছে তিনি কৃতজ্ঞতাপাশে আবদ্ধ থাকবেন। তাঁর কাছেই আমরা জেনেছি, শ্রীকমল দে তাঁর ব্যক্তিগত সংগ্রহ থেকে আত্মচরিত গ্রন্থখানি দিয়ে পুনর্মুদ্রণে সহায়তা করেছেন। প্রয়োজনীয় অনুমতি দিয়েছেন প্রয়াত গুরুপ্রসাদ রায়চৌধুরী এবং সঙ্গত সহযোগিতা করেছেন আর. কে. বি.কে., আচার্য প্রফুল্লচন্দ্র সম্মিলনী'র সম্পাদক শ্রীবিভাবসু ঘোষ। এঁরা সকলেই ধন্যবাদার্হ।

৯২, আচার্য প্রফুল্লচন্দ্র রোড
কলকাতা-৭০০ ০০৯

শ্যামল চক্রবর্তী
কলকাতা বিশ্ববিদ্যালয়

# সূচীপত্র

## প্রথম খণ্ড

## আত্মকথা

## দ্বিতীয় খণ্ড

## শিক্ষা, শিল্পবাণিজ্য, অর্থনীতি ও সমাজ সম্বন্ধীয় কথা



পৈত্রিক বাটীর ভিতরের চত্বর



ভদ্রাসন বাটীর বাহিরের চত্বর



অল ইন্ডিয়া রেডিয়োতে আচার্য প্রফুল্লচন্দ্র



ঢাকার কনভোকেশন, ১৯৩৬ স্যার যদুনাথ সরকার, ডাক্তার শরৎচন্দ্র, চ্যান্সেলার, আচার্য রায় ও মিঃ রহমান



প্রবাসী বঙ্গ-সাহিত্য সম্মেলন—মীরাট





পৃথিবীর ছয়জন মানব হিতৈষীর মধ্যে প্রফুল্লচন্দ্রও একজন



আচার্য প্রফুল্লচন্দ্র বাঙ্গালোরের কৃষিক্ষেত্রে উৎপন্ন একটি
সাড়ে সাত পাউন্ড ওজনের পেঁপে ধরিয়া আছেন



ফরিদপুর কৃষিশালায় আচার্য প্রফুল্লচন্দ্র হলচালনা করিতেছেন

# প্রথম পরিচ্ছেদ

## জন্ম—পৈতৃক বাসস্থান—বংশ-পরিচয়—বাল্যজীবন

১৮৬১ সালের ২রা অগস্ট আমি জন্মগ্রহণ করি। এই বৎসরটি রসায়নশাস্ত্রের ইতিহাসে স্মরণীয়, কেননা ঐ বৎসরেই ক্রুক্‌স 'থ্যালিয়ম' আবিষ্কার করেন। আমার জন্মস্থান যশোহর জেলার রাড়ুলি গ্রাম (বর্তমান খুলনা জেলায়)। এই গ্রামটি কপোতাক্ষী নদীতীরে অবস্থিত। কপোতাক্ষী ৪০ মাইল আঁকাবাঁকা ভাবে ঘুরিয়া কবিবর মধুসূদন দত্তের জন্মস্থান সাগরদাঁড়ীতে পৌঁছিয়াছে। এই নদীরই আরও উজানে বিখ্যাত সাংবাদিক শিশিরকুমার ঘোষের জন্মস্থান পলুয়া মাগুরা গ্রাম—পরে যাহা 'অমৃতবাজার' নামে পরিচিত হইয়াছে। রাড়ুলির উত্তরদিকে সংলগ্ন কাটিপাড়া গ্রাম, এই গ্রামেরই অধিবাসী ও জমিদার ঘোষবংশের কন্যা কবি মধুসূদন দত্তের মাতা।(১) এই দুই গ্রাম অনেক সময়ে একসঙ্গে রাড়ুলি-কাটিপাড়া নামে অভিহিত হয়।

আমার পিতা এক শতাব্দীরও পূর্বে ১৮২৬ সালে জন্মগ্রহণ করেন। তিনি একজন মৌলবীর নিকট পারসী ভাষা শিখিয়াছিলেন। তখনকার দিনে 'পারসী'ই আদালতের ভাষা ছিল। পিতা পারসী ভাষা বেশ ভাল জানিতেন, সঙ্গে সঙ্গে একটু আরবীও শিখিয়াছিলেন। তিনি অনেক সময় বলিতেন যে, যদিও তিনি সনাতন হিন্দুবংশে জন্মগ্রহণ করিয়াছেন, তবু কবি হাফিজের 'দেওয়ানা' তাঁহার মনের গতিকে সম্পূর্ণ পরিবর্তিত করিয়া দিয়াছে। তিনি গোপনে মৌলবী-দত্ত সুস্বাদু মুরগীর মাংস পর্যন্ত খাইতেন। বলা বাহুল্য, যদি পরিবারের কেহ এই ব্যাপার জানিতে পারিতেন, তবে তাঁহারা পিতৃদেবের আচরণে স্তম্ভিত ও মর্মাহত হইতেন সন্দেহ নাই। বাড়ীতে লেখাপড়া শেষ করিয়া আমার পিতা ১৮৪৬ সালে সদ্য প্রতিষ্ঠিত কৃষ্ণনগর কলেজে ইংরাজী বিদ্যা শিক্ষা করিতে যান। ঐ কলেজে জুনিয়র স্কলারশিপ পরীক্ষার জন্য পড়িবার সময়, প্রসিদ্ধ শিক্ষক দেবচরিত্র রামতনু লাহিড়ী মহাশয়ের ছাত্র হইবার সৌভাগ্য তাঁহার হইয়াছিল। ঐ সময়ে ক্যাপ্টেন ডি. এল. রিচার্ডসন কৃষ্ণনগর কলেজের অধ্যক্ষ ছিলেন। আমার পিতা সাক্ষাৎভাবে তাঁহার ছাত্র না হইলেও, তাঁহার ভাব ও চরিত্রের প্রভাবে কিয়ৎ পরিমাণে অনুপ্রাণিত হইয়াছিলেন। বাংলায় শিক্ষা প্রচারের অগ্রদূত এই ক্যাপ্টেন রিচার্ডসন কৃত "ব্রিটিশ কবিগণের জীবনী" (Lives of British Poets) শীর্ষক গ্রন্থখানি

---

(১) মধুসূদনের মাতা জাহ্নবী দাসী কাটিপাড়ার জমিদার গৌরীচরণ ঘোষের কন্যা।

এখনও আমার নিকট আছে। এই গ্রন্থ বহুবার আমি পড়িয়াছি এবং এখানিকে আমি অমূল্য পৈতৃক সম্পদরূপে গণ্য করি।

আমার পিতা যদি পারিবারিক কারণে হঠাৎ বাড়ী চলিয়া আসিতে বাধ্য না হইতেন, তাহা হইলে তিনি যথাসময়ে কলেজের শিক্ষা শেষ করিয়া সিনিয়র স্কলারশিপ পরীক্ষা দিতে পারিতেন।(২) আমার পিতা শিক্ষা অসম্পূর্ণ রাখিয়া কলেজ ছাড়িতে বাধ্য হইয়াছিলেন; কেননা, আমার ঠাকুরদাদার তিনি একমাত্র পুত্র ছিলেন (আমার পিতৃব্যের সকলেই অকালে পরলোকগমন করেন)। ঠাকুরদাদা যশোহর আদালতে সেরেস্তাদারের কাজ করিতেন (তখনকার দিনে এই সেরেস্তাদারের কাজে বেশ অর্থাগম হইত); সুতরাং বাড়ীতে পৈতৃক সম্পত্তি দেখাশুনা করিবার কেহ রহিল না। আর একটা কারণ বোধ হয় এই যে, মধুসূদন দত্ত এই সময়ে খ্রীষ্টধর্ম গ্রহণ করেন এবং তাহার ফলে তৎকালীন হিন্দুসমাজে এক আতঙ্কের সাড়া পড়িয়া যায়। ঠাকুরদাদার ভয় হইল যে, হিন্দু কলেজের ছাত্রেরা যে সব বিজাতীয় ভাব দ্বারা অনুপ্রাণিত হইত, সেই সব গ্রহণ করিয়া আমার পিতাও হয়ত পৈতৃক ধর্ম ত্যাগ করিবেন।

এইখানে আমি আমাদের বংশের ইতিহাস এবং পারিপার্শ্বিক, রাজনৈতিক, সামাজিক এবং অর্থনৈতিক অবস্থার কিছু পরিচয় দিব। 'বোধখানার' রায়চৌধুরী বংশ চিরদিনই ঐশ্বর্যশালী, উৎসাহী এবং কর্মকুশল বলিয়া পরিচিত। এই বংশের অনেকে নবাব সরকারে উচ্চপদ লাভ করেন এবং যশোহরের নূতন আবাদী অঞ্চলে অনেক ভূসম্পত্তি ও জায়গির পান।(৩)

১৪শ, ১৫শ ও ১৬শ শতাব্দীতে মুসলমান পীরগণ প্রথম ধর্মপ্রচারকসুলভ উৎসাহ লইয়া এই যশোহর অঞ্চলে ইসলাম ধর্মের পতাকা বহন করিয়াছিলেন এবং তথায় লোক-বসতি গড়িয়া তুলিয়াছিলেন। এই অঞ্চলের ইতস্ততঃ বহু গ্রামের নামই তাহার জ্বলন্ত সাক্ষ্য স্বরূপ হইয়া রহিয়াছে, যথা—ইসলামকাটি, মামুদকাটি,(৪) হোসেনপুর, হাসানাবাদ (হোসেন-আবাদ) ইত্যাদি। ইসলামের এই অগ্রদূতগণের মধ্যে খাঞ্জা আলির নাম সর্বপ্রধান। ইনিই প্রায় ১৪৫০ খৃঃ—বাগেরহাটের নিকটে বিখ্যাত "ষাট গম্বুজ" নির্মাণ করেন। রাড়ুলির প্রায় দশ মাইল দক্ষিণে আর একটি মসজিদও এই মুসলমান-পীরের নির্মিত বলিয়া প্রসিদ্ধ আছে।

সুন্দরবন অঞ্চলে আবাদ করিবার সময়, কতকগুলি লোক জঙ্গল পরিষ্কার করিতে করিতে কপোতাক্ষী নদীতীরে, চাঁদখালির প্রায় ছয় মাইল দক্ষিণে, একটি

---

(২) তখন বিশ্ববিদ্যালয় স্থাপিত হয় নাই।

(৩) যে সব পাঠক এ সম্বন্ধে আরও বেশী জানিতে চাহেন, তাঁহারা সতীশচন্দ্র মিত্রের 'যশোহর-খুলনার ইতিহাস' পড়িতে পারেন।

(৪) কাটি (কাষ্ঠখণ্ড)—সুন্দরবনে জঙ্গল কাটিয়া যে সব স্থানে বসতি হইয়াছে, সেখানকার অনেক গ্রামের নামের শেষেই এই শব্দ আছে।

ওয়েস্টল্যান্ডের 'Report on the District of Jessore' ২০ পৃষ্ঠা দ্রষ্টব্য। হাণ্টার যথার্থই বলিয়াছেন,—বাঙালী জমিদার এই কথা বলিয়া গর্ব করিতে ভালবাসেন যে, তাঁহার পূর্বপুরুষ উত্তর অঞ্চল হইতে আসিয়া জঙ্গল কাটিয়া গ্রামে বসতি করেন। যে পুকুর কাটাইয়া, জমি চাষ করিয়া বসতি করে সেই এখনও গ্রামের প্রতিষ্ঠাতা বলিয়া গণ্য।

প্রাচীন মসজিদ মৃত্তিকার নিম্নে প্রোথিত দেখে; সেইজন্য তাহারা গ্রামের নাম রাখে "মসজিদকুঁড়"। এই মসজিদটি দেখিলেই বুঝা যায় যে, ইহা "ষাট গম্বুজ"এর নির্মাতারই কীর্তি।

আমার কোন পূর্বপুরুষ জাহাঙ্গীর বাদশাহের আমলে বা তাহার কিছু পরে এই গ্রামে আসিয়া বাস করেন। নিকটবর্তী কয়েকটি গ্রামে তাঁহার জায়গির ছিল। আমার প্রপিতামহ মানিকলাল রায় নদীয়া ও যশোহরের কালেক্টরের দেওয়ানের উচ্চপদ লাভ করিয়াছিলেন। ব্রিটিশ শাসনের প্রথম আমলে দেওয়ান, নাজির, সেরেস্তাদার-গণই ব্রিটিশ কালেক্টর, ম্যাজিস্ট্রেট ও জজদের দক্ষিণ হস্ত স্বরূপ ছিলেন।

বাংলার নবাবদের আমলে এবং ওয়ারেন হেস্টিংস এবং ইস্ট ইণ্ডিয়া কোম্পানির শাসনকাল পর্যন্ত রাজকার্যে উৎকোচ গ্রহণ প্রভৃতি নানা জঘন্য অনাচার যেভাবে চলিয়াছিল, তাহার ফলেই বোধ হয় 'চিরস্থায়ী বন্দোবস্তে'র প্রবর্তক লর্ড কর্নওয়ালিস ভারতবাসীদিগকে সমস্ত সরকারী উচ্চপদ হইতে বঞ্চিত করিয়াছিলেন। এই পন্থা অবলম্বন করিবার স্বপক্ষে বাহ্যতঃ সঙ্গত কারণও যে তাঁহার ছিল, তাহাতে সন্দেহ নাই। শোভাবাজার রাজবংশের প্রতিষ্ঠাতা নবকৃষ্ণ (পরে রাজা নবকৃষ্ণ) রবার্ট ক্লাইভের মুন্সী ছিলেন এবং মাসিক ষাট টাকা মাত্র বেতন পাইতেন। কিন্তু তিনি নিজের মাতৃশ্রাদ্ধে নয় লক্ষ টাকা ব্যয় করেন। তখনকার দিনের নয় লক্ষ টাকা এখনকার অর্ধকোটি টাকার সমান। ওয়ারেন হেস্টিংসের দেওয়ান, পাইকপাড়া রাজবংশের প্রতিষ্ঠাতা গঙ্গাগোবিন্দ সিং প্রভূত বিত্ত সঞ্চয় করেন এবং প্রাচীন জমিদারদের উৎখাত করিয়া বড় বড় জমিদারি দখল করেন। কান্ত মুদী নিজের জীবন বিপন্ন করিয়া তাঁহার কাসিমবাজারের ক্ষুদ্র দোকানে ওয়ারেন হেস্টিংসকে আশ্রয় দেন। ওয়ারেন হেস্টিংস যখন বাংলার শাসক হন, তখন তাঁহার আশ্রয়দাতাকে ভুলেন নাই। হেস্টিংস তাঁহার পুরাতন উপকারী বন্ধুকে খুঁজিয়া বাহির করেন এবং অনেক জমিদারি তাঁহাকে পুরস্কার দেন। এই সমস্ত জমিদারি ইস্ট ইণ্ডিয়া কোম্পানির অসম্ভব দাবি মিটাইতে না পারিয়া হতভাগ্য পুরাতন মালিকদের হস্তচ্যুত হইয়া গেল। এখানে গঙ্গাগোবিন্দ সিং এবং নসীপুরের রাজবংশের প্রতিষ্ঠাতা দেবী সিংহের অত্যাচার-কাহিনী বর্ণনা করিবার প্রয়োজন নাই। বার্কের Impeachment of Warren Hastings গ্রন্থের পাঠকদের নিকট তাহা সুপরিচিত।

কর্নওয়ালিসের আমল অন্য অনেক বিষয়ে ভাল হইলেও, উচ্চপদ হইতে ভারত-বাসীদিগকে বহিষ্কার তাহার একটি কলঙ্ক। পূর্বে যাহা বলিয়াছি, তাহাতে কেহ কেহ মনে করিতে পারেন যে, আমি কর্নওয়ালিসের 'এই নীতির সাফাই গাহিতেছি।(৫) আমার উদ্দেশ্য মোটেই তাহা নয়। বস্তুতঃ রোগ অপেক্ষা ঔষধই

---

(৫) এ বিষয়ে মার্শম্যান ও স্যার হেনরী স্ট্র্যাচীর উক্তি উল্লেখযোগ্য :

"লর্ড কর্নওয়ালিসের আমল হইতে আমাদের শাসনে এক দুরপনেয় কলঙ্কের মসী লিপ্ত হইয়া আছে; আমাদের সাম্রাজ্যের যত শ্রীবৃদ্ধি হইতেছে, দেশের মধ্যে যাহারা প্রভাব প্রতিপত্তি-শালী তাহাদের আশা ভরসায় ততই ছাই পড়িতেছে; আমাদের শাসন ব্যবস্থায় তাহাদের

মারাত্মক হইয়া দাঁড়াইল। ব্রিটিশ সিভিলিয়ান কর্মচারীরা এদেশের লোকের ভাষা, আচার-ব্যবহার, সামাজিক প্রথা কিছুই জানিতেন না। সুতরাং তাঁহারা তাঁহাদের অধীন অসাধু ভারতীয় কর্মচারীদের হাতের পুতুল হইয়া দাঁড়াইলেন। আর ঐ সমস্ত ভারতীয় কর্মচারীরা যদি এরূপ লোভনীয় অবস্থায় সুযোগ না লইতেন, তাহা হইলেই বরং অস্বাভাবিক হইত। অজন্মার জন্য কোন জমিদার খাজনা দিতে পারিল না, তাহার জমিদারি "সূর্যাস্ত আইনে" এক হাতুড়ির ঘায়েই নিলাম হইয়া যাইবে এবং এক মুহূর্তেই সে কপর্দকশূন্য পথের ভিখারী হইবে। ভয়ে কাঁপিতে কাঁপিতে সে কালেক্টরের নিকট দরখাস্ত করিল, তিনি তাহাকে ইচ্ছা করিলে রক্ষা করিতে পারেন। কিন্তু এই কালেক্টর আবার প্রায়ই দেওয়ান বা সেরেস্তাদারের পরামর্শেই চালিত হইতেন। সুতরাং সেরেস্তাদার বা দেওয়ানকে যে পরিমাণ উৎকোচ দ্বারা প্রসন্ন করা হইত, সেই পরিমাণেই তিনি জমিদারদের পক্ষ সমর্থন করিতেন। ফৌজদারী মোকদ্দমাতেও পেস্কারের পরামর্শ বা ইঙ্গিতেই জজসাহেব অল্পবিস্তর প্রভাবান্বিত হইতেন। তখন জুরী প্রথা ছিল না, সুতরাং এই সব অধস্তন কর্মচারীদের হাতে কতদূর ক্ষমতা ছিল, তাহা সহজেই অনুমেয়। অসহায় জজেরা পেস্কারদের হাতের পুতুল হইতেন, এরূপ দৃষ্টান্ত বিরল নহে।

এক শতাব্দী পূর্বে আমার প্রপিতামহ মানিকলাল রায় কৃষ্ণনগরের কালেক্টরের এবং পরে যশোহরের কালেক্টরের দেওয়ান(৬) ছিলেন। এই পদে তিনি যে প্রভূত ধন

---

উচ্চাকাঙ্ক্ষার কোনও স্থান নাই। আপন দেশে তাহারা দুর্গতির হীনতম স্তরে অবস্থান করিতেছে।"

"একটা সমগ্র জাতির এরূপ অপাংক্তেয় অবস্থার দৃষ্টান্ত ইতিহাসে আর দেখা যায় না। যে গল জাতি সীজারের বিরুদ্ধে অস্ত্র ধারণ করিয়াছিল তাহাদেরই বংশধরগণ রোমের রাষ্ট্রসভায় সদস্যপদ লাভ করিয়াছিল। যে রাজপুত বীরগণ বাবরের মোগলশক্তি প্রতিষ্ঠার প্রয়াসকে অঙ্কুরেই বিনষ্টপ্রায় করিয়াছিল তাহাদেরই পুত্রপৌত্রাদি আকবরের আমলে প্রাদেশিক শাসনকর্তা ও সেনাপতির পদ অলংকৃত করিয়াছিলেন এবং প্রভুর হিতে বঙ্গোপসাগর ও অক্সাস নদীর তীরে বীর বিক্রমে যুদ্ধ করিয়াছিল। এমন কি, মুসলমান সুবাদারগণের ষড়যন্ত্রে যখন আকবর বিপন্ন, তখন এই রাজপুতগণই অবিচলিত নিষ্ঠা ও রাজভক্তি সহকারে তাঁহার সিংহাসন নিরাপদ রাখিয়াছিল, কিন্তু ভারতের যে অংশেই আমাদের কর্তৃত্ব প্রতিষ্ঠিত হইয়াছে সেখানেই দেশবাসীদের পক্ষে উচ্চাভিলাষ, ক্ষমতা, যশ, অর্থ, সম্মান বা যে কোন প্রকার উন্নতির পথ চিররুদ্ধ করিয়া রাখা হইয়াছে। ইহারই পাশাপাশি দেশীয় নৃপতিগণের সভায় ছিল যোগ্যতা ও গুণের প্রচুর সমাদর—সুতরাং তুলনায় এই বৈষম্য বড়ই বিসদৃশ লাগিত।"—মার্শম্যানের ভারতেতিহাস।

"কিন্তু ইউরোপীয়ান কর্মচারীদিগকে আমরা প্রলোভনের বহু ঊর্ধ্বে রাখিয়াছি। যে সকল দেশীয় কর্মচারীর পূর্বপুরুষগণ, উচ্চ ও সম্ভ্রান্ত পদে থাকিয়া দশজনের উপর কর্তৃত্ব করিতে অভ্যস্ত ছিলেন, তাঁহাদিগকে আমরা বিশ ত্রিশ টাকা বেতনে সামান্য কেরানীর কাজে নিযুক্ত করিয়াছি। ইহার পর আমরা বলিয়া বেড়াই যে, ভারতীয়েরা অসাধু ও ঘুষখোর এবং একমাত্র ইউরোপীয় কর্মচারিগণই তাহাদের প্রভু হইবার যোগ্য।"—স্যার হেনরী স্ট্যাচী।

(৬) 'দেওয়ান' শব্দ ব্যাপক অর্থে ব্যবহৃত হইত। রবীন্দ্রনাথের পিতামহ দ্বারকানাথ ঠাকুর নিমক চৌকীর দেওয়ান ছিলেন। মিঃ ডিগ্‌বী রাজা রামমোহন রায়ের "কেন উপনিষৎ ও বেদান্তসারের" ইংরাজী অনুবাদের ভূমিকায় লিখিয়াছেন,—"তিনি (রামমোহন) পরে যে জেলায় রাজস্ব সংগ্রহের দেওয়ান বা প্রধান দেশীয় কর্মচারী নিযুক্ত হইয়াছিলেন, সেই জেলায় আমি পাঁচ বৎসর (১৮০৯-১৪) ইস্ট ইণ্ডিয়া কোম্পানির সিভিল সার্ভিসের কালেক্টর ছিলাম।"—মিস্ কোলেট কৃত রাজা রামমোহন রায়ের জীবনী ও পত্রাবলী, ১৯০০ খৃঃ, ১০-১১ পৃঃ।

"সেকালে সেট্‌লমেন্টের কাজে বিশ্বস্ত দেশীয় সেরেস্তাদারদিগকেই সাধারণতঃ কালেক্টরেরা

সঞ্চয় করিয়াছিলেন, তাহাতে সন্দেহ নাই। আমার বাল্যকালে তাঁহার সঞ্চিত ধনের অদ্ভুত গল্প শুনিতাম। তিনি মাঝে মাঝে মাটির হাঁড়ি ভরিয়া কোম্পানির সিক্কা টাকা বাড়ীতে পাঠাইতেন। বিশ্বস্ত বাহকেরা বাঁশের দুইধারে ভার ঝুলাইয়া অর্থাৎ বাঁকে করিয়া এই সমস্ত টাকা লইয়া যাইত। সেকালে নদীয়া-যশোহর গ্রাণ্ড-ট্রাঙ্ক রোডে ডাকাতের অত্যন্ত উপদ্রব ছিল। সুতরাং ডাকাতদের সন্দেহ দূর করিবার জন্য মাটির হাড়ির নিচে টাকা ভর্তি করিয়া উপরে বাতাসা দিয়া ঢাকিয়া দেওয়া হইত।

আমার পিতামহ আনন্দলাল রায় যশোহরের সেরেস্তাদার ছিলেন এবং প্রচুর ধন উপার্জন করিয়া পৈতৃক সম্পত্তি বৃদ্ধি করেন। তিনি যশোহরেই অকস্মাৎ সন্ন্যাস-রোগে মারা যান। আমার পিতা সংবাদ পাইয়া রাড়ুলি গ্রাম হইতে তাড়াতাড়ি যশোহরে যান, কিন্তু তিনি পৌঁছিবার পূর্বেই পিতামহের মৃত্যু হয়, সুতরাং পিতাকে কোন কথাই বলিয়া যাইতে পারেন নাই।

আমার প্রপিতামহ বিপুল ঐশ্বর্য সঞ্চয় করিয়াছিলেন। ১৮০০ খৃষ্টাব্দে তিনি যে ভূসম্পত্তি ক্রয় করেন, তাহা তাঁহার ঐশ্বর্যের কিয়দংশ মাত্র। তাঁহার অবশিষ্ট ঐশ্বর্য কিরূপে হস্তচ্যুত হইল সে সম্বন্ধে নানা কাহিনী আছে। আমি যখন শিশু, তখন আমাদের পরিবারের বৃদ্ধা আত্মীয়াদের নিকট গল্প শুনিয়াছি যে, আমার প্রপিতামহ একদিন পাশা খেলিতেছিলেন, এমন সময় তিনি একখানি পত্র পাইলেন; তিনি ক্ষণকালের জন্য পাশা খেলা হইতে বিরত হইলেন, পত্রখানি আগাগোড়া পড়িলেন, তারপর একটি দীর্ঘনিঃশ্বাস ত্যাগ করিলেন। কিন্তু তাঁহার মুখভাবের কোন পরিবর্তন হইল না, পূর্ববৎ পাশা খেলায় প্রবৃত্ত হইলেন। বোধ হয়, যে ব্যাঙ্কে তিনি টাকা গচ্ছিত রাখিয়াছিলেন, সেই ব্যাঙ্ক ফেল পড়িয়াছিল।(৭) কিন্তু প্রপিতামহ চতুর লোক ছিলেন। সুতরাং, তিনি নিশ্চয়ই তাঁহার সমস্ত ধন একস্থানে গচ্ছিত রাখেন নাই। সম্ভবতঃ তিনি প্রাচীন প্রথামত তাঁহার অর্থ মাটির নিচে পুঁতিয়া রাখিয়াছিলেন, অথবা ঘরের মেজেতে বা দেয়ালে সুরক্ষিত করিয়াছিলেন। বস্তুতঃ আমার বাল্যকালে ঘরের দেয়ালে এইরূপ একটি শূন্য গুহা আমি দেখিয়াছি।(৮) আমাদের বংশে প্রবাদ আছে যে, আমার পিতামহ প্রপিতামহের

---

প্রধান এজেন্ট নিযুক্ত করিতেন এবং কালেক্টরেরা এই সব সেরেস্তাদারদের পরামর্শ ও সিদ্ধান্ত দ্বারা বহুল পরিমাণে চালিত হইতেন।" শিবনাথ শাস্ত্রী প্রণীত ব্রাহ্ম সমাজের ইতিহাস, ১২ পৃঃ।

'মডার্ন রিভিউ', ১৯১০, মে, ৫৭২ পৃঃ, ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের প্রবন্ধ দ্রষ্টব্য।

(৭) এই ব্যাঙ্কের নাম পামার এণ্ড কোং, এরূপ মনে করিবার কারণ আছে। ১৮২৯ সালে ঐ ব্যাঙ্ক ফেল পড়াতে বহু ইউরোপীয় ও ভারতীয় সর্বস্বান্ত হন।

(৮) সপ্তদশ শতাব্দীর শেষে ইংলণ্ডেও টাকাকড়ি গচ্ছিত রাখা কষ্টকর ছিল, সুতরাং লোকে সাধারণতঃ অর্থ মাটির নিচে বা ঘরের মেজেতে লুকাইয়া রাখিত। কথিত আছে যে, কবি পোপের পিতা তাঁহার প্রায় একশত বিশহাজার পাউণ্ড নিজের বাড়ীতে এই ভাবে লুকাইয়া রাখেন।.........তৃতীয় উইলিয়মের শাসনের প্রথম ভাগে ইংলণ্ডের অধিকাংশ লোকই স্বর্ণ ও রৌপ্য গোপনীয় সিন্দুকে প্রভৃতিতে লুকাইয়া রাখিত।—মেকলে, ইংলণ্ডের ইতিহাস।

বাংলা, বিহার এবং ভারতের অন্যান্য প্রদেশের যে সব অংশে পাশ্চাত্য সভ্যতা প্রবেশ করে নাই, সেখানকার লোকেরা এখনও অর্থ ঐভাবে লুক্কায়িত রাখে।

সুসভ্য ফ্রান্সে কৃষকেরা এখনও উলের মোজাতে করিয়া ঘরের মেঝেতে অথবা মাটির নিচে

যাইতেও লাগিল। সুতরাং নৌকার ব্যবসা প্রায় বন্ধ হইল, বহুসংখ্যক মাঝি বেকার হইয়া পড়িল। সঙ্গে সঙ্গে মালবাহী কুলি, দড়িওয়ালা, হোটেল ও রেস্তোরাঁর মালিক প্রভৃতিরও কাজ গেল। অবস্থা অতি শোচনীয় ; চীনের সহস্র সহস্র লোকের দৈনিক জীবিকার উপায় হরণ করিয়া মুষ্টিমেয় আমেরিকাদেশীয় জাহাজওয়ালা লাভবান্ হয় এবং এইরূপে তাহারা বহু শতাব্দী হইতে প্রচলিত বৃত্তি ও ব্যবসায়-গুলিকে ধ্বংস করে।" —*China : A Nation in Evolution—Monroe.*

ভারতেও ধনতান্ত্রিকতা—বিশেষতঃ ব্রিটিশ ধনতান্ত্রিকতা—নিজেদের স্বার্থসিদ্ধির জন্য, ভারতীয় প্রাচীন কুটীর-শিল্পগুলি ধ্বংস করিয়াছে, কিন্তু তৎপরিবর্তে কর্ম-চ্যুত নিরন্ন লোকদের কোন নূতন জীবিকার পথ প্রদর্শন করে নাই।" একটি সহজ দৃষ্টান্ত দিলেই কথাটা বুঝা যাইবে।

এতাবৎকাল বাংলার গ্রামের বহু অনাথা বিধবা ধান ভানিয়া কোন মতে জীবিকা অর্জন করিত, নিজেদের শিশুসন্তানগুলির ভরণপোষণ করিত। কিন্তু আধুনিক সভ্যতার কৃপায় বাংলার নানা স্থানে অসংখ্য চাউলের কল দ্রুত গতিতে চলিতেছে। এক একটি চাউলের কল শত শত অনাথা বিধবার অন্ন কাড়িয়া লইতেছে। এইরূপে জনকয়েক ধনিক সহস্র সহস্র দরিদ্র ভগিনীর জীবিকা হরণ করিয়া নিজেরা ফাঁপিয়া উঠিতেছে। এই কারণেই ভারতের জনসাধারণের সর্বশ্রেষ্ঠ নেতা মহাত্মা গান্ধী সকল সময়েই কলের বিরুদ্ধে অভিযান করিয়াছেন।

"কলের প্রতি—ধনতন্ত্রের প্রতি গান্ধীর প্রবল ঘৃণা আছে। ধনতন্ত্রের ফলে যে লক্ষ লক্ষ ভারতীয় কৃষক ও শিল্পীর জীবিকার উপায় নষ্ট হইয়াছে, গান্ধীর ঘৃণা তাহারই প্রতিচ্ছায়া মাত্র।

* * *

"গান্ধী সর্বত্র কলের অপব্যবহারই দেখিতে পান, বর্তমান যুগের কলকারখানা জনকয়েক ধনিকের স্বার্থের জন্য সহস্র সহস্র লোককে কিরূপে ক্রীতদাসে পরিণত করিয়াছে, তাহাই তাঁহার চোখে পড়ে। ধনিকের এই শোষণনীতির ফলেই গান্ধীর মনে কলকারখানার প্রতি ঘৃণার ভাব জন্মিয়াছে। কলের অপব্যবহারের বিরুদ্ধেই গান্ধীর অভিযান। গান্ধী বলেন—"শুধুমাত্র কলের প্রতি আমার কোন ক্রোধ নাই, —কিন্তু কলের দ্বারা বহু শ্রম বাঁচিয়া যায় এই অস্বাভাবিক ভ্রান্ত ধারণার বিরুদ্ধেই আমার আক্রমণ। মানুষ কলের দ্বারা শ্রম বাঁচায়, কিন্তু অন্যদিকে তাহার ফলে সহস্র সহস্র লোক কর্মচ্যুত হয়, এবং অনাহারে মরে। আমি কেবল মানবসমাজের একাংশের জন্য কাজ ও জীবিকা চাই না, সমগ্র মানব-সমাজের জন্যই চাই। আমি সমগ্র সমাজের ক্ষতি করিয়া মুষ্টিমেয় লোকের ঐশ্বর্য চাই না। বর্তমানে যন্ত্রের সহায়তায় মুষ্টিমেয় লোক জনসাধারণকে শোষণ করিতেছে। এই মুষ্টিমেয় লোকের কর্মের প্রেরণা মানবপ্রীতি নয়, লোভ ও লালসা। এই অবস্থাকে আমি আমার সমস্ত শক্তি দিয়া আক্রমণ করিতেছি।......যন্ত্র মানুষকে পঙ্গু ও অক্ষম করিবে না, ইহাই আমি চাই। এমন একদিন আসিবে, যখন যন্ত্র কেবলমাত্র ঐশ্বর্য সংগ্রহের উপায় রূপে গণ্য হইবে না। তখন কর্মী ও শ্রমিকদের এরূপ দুর্দশা থাকিবে না এবং

যন্ত্রও মানুষের পক্ষে দুঃখজনক না হইয়া আশীর্বাদস্বরূপ হইবে। আমি অবস্থার এরূপ পরিবর্তন সাধন করিবার চেষ্টা করিতেছি যে, ঐশ্বর্যের জন্য উন্মত্ত প্রতিযোগিতা দূর হইবে এবং শ্রমিকেরা কেবল যে উপযুক্ত পারিশ্রমিক পাইবে তাহা নয়, তাহাদের কাজও তাহাদের পক্ষে দাসত্বের বোঝার মত হইবে না। এই অবস্থায় কলকব্জা কেবল রাষ্ট্রের পক্ষে নয়, যাহারা ঐ সব কলকব্জা চালাইবে, তাহাদের পক্ষেও সত্যকার প্রয়োজনে লাগিবে।" (*Lenin and Gandhi* by **Rene Fillöp Miller.**)

গান্ধীর অভিমত যে ভ্রান্ত এ কথা কে বলিতে পারে? নিউইয়র্কের সুপ্রীম কোর্টের বিচারপতি ওয়েসলি-ও-হাওয়ার্ড ধনতন্ত্রের উপর প্রতিষ্ঠিত আধুনিক সভ্যতা সম্বন্ধে কি বলিতেছেন, শুনুন—

"মানুষ আধুনিক শহরগুলি গড়িয়া তুলিয়াছে; নিউইয়র্ক, লণ্ডন, শিকাগো, প্যারী, বার্লিন, ভিয়েনা, বুয়েনস-আয়ার্স—এগুলি সভ্যতার এক একটা বড় চক্র—মানব-পরমাণু এখানে চলিতেছে, ঘুরিতেছে, ছুটিতেছে, আসিতেছে, যাইতেছে, অদৃশ্য হইতেছে। সে আকাশস্পর্শী বড় বড় হর্ম্য নির্মাণ করিয়াছে,—যেগুলির মাথা মেঘে যাইয়া ঠেকিয়াছে। বাজচিল যতদূর উড়িতে পারে, তাহার চেয়েও ৭০০ ফুট উপরে এই সব হর্ম্যের চূড়া, এবং সেখানে মানুষ বাস করে, নিঃশ্বাস ফেলে, বংশবৃদ্ধি করে; এবং এই সমস্ত শহরের নিচে যে বড় বড় রাস্তা তৈরি হইয়াছে, এগুলি প্রশস্ত, আলোকিত, পাথর বাঁধানো। পিপীলিকার সারির মত সহস্র সহস্র প্রাণী এই সব পাতালপুরীর রাস্তা দিয়া তাহাদের গন্তব্য স্থানে যাতায়াত করে।

"মানুষ তাহাদের আধুনিক শহরে চওড়া, খোলা 'বালুভার', সুন্দর, স্বাস্থ্যকর যাতায়াতের পথ নির্মাণ করে। তাহারা আবার অন্ধকার, সংকীর্ণ, পার্বত্য গহ্বরের মত গলিও তৈরি করে এবং তাহার মধ্য দিয়া বন্যার মত সহস্র সহস্র মানুষের স্রোত চলে। তাহারা বড় বড় উদ্যান নির্মাণ করে, মর্মর মূর্তি বসায়, পশুশালা তৈরি করে, হাসপাতাল স্থাপন করে। অন্যদিকে আবার স্যাঁতসেঁতে জনবহুল বস্তি, অন্ধকারময় ঘর, অস্বাস্থ্যকর পল্লী, অনাথালয়, পাগলা গারদ, জেলখানা—ইহাও তাহাদের কীর্তি! এই সব বস্তির স্বল্পালোক কক্ষে যে সব শিশু জন্মগ্রহণ করে, তাহারা কখন নীল আকাশ দেখে না, মুক্ত বাতাসে নিঃশ্বাস ফেলিতে পায় না, এবং যাহারা কখনও শ্যামল শস্যক্ষেত্র দেখে নাই, বা শান্তিপূর্ণ বনভূমিতে ভ্রমণ করিবার সৌভাগ্য লাভ করে না এরূপ প্রসূতিরা মৃত্যুমুখে পতিত হয়। ইহারই নাম সভ্যতা!!

### পাতালপুরী

"মানুষের উন্নতির সঙ্গে সঙ্গে পাতালপুরীর সৃষ্টি হইয়াছে। এই পাতালপুরী কলকারখানার আবর্জনা, মানবজগতের আবর্জনা, সমাজের পরগাছা। এই পাতালপুরীতে ছেলেরা চুরি করিতে শিখে, মেয়েরা রাস্তায় বিচরণ করিতে শিখে। এখানে মদ্যপ বন্ধু, দুশ্চরিত্র, পতিত, গণিকা, গাঁটকাটা, নিঃস্ব, বেকার, ভবঘুরেদের আড্ডা।

যাহারা রাত্রির অন্ধকারে শ্বাপদের মত বিচরণ করে, সকালের আলোতে অদৃশ্য হয়; যাহারা শতচ্ছিন্ন, কীটদষ্ট, দুর্গন্ধময় কাপড়চোপড় পরিয়াই ঘুমায়; জঞ্জাল, আবর্জনা, অভাব, দারিদ্র্য, অনাহার, দুর্দশা ও ব্যাধির মধ্যে বাস করে—এই পাতালপুরী তাহাদেরই বিহার-কেন্দ্র।

"এই দুঃখময় পুরীতে, সমাজের বিধি-ব্যবস্থা দয়া ও সহানুভূতির বাহিরে শিশুদের গলা টিপিয়া মারা হয়, জরাজীর্ণ বৃদ্ধেরা পথে পরিত্যক্ত হয়, দুর্বল নিপীড়িত হয়, বিকৃত মস্তিষ্কদের উপর পৈশাচিক নির্যাতন হয়। তরুণেরা কলুষিত হয়। এই জনবহুল দরিদ্র বস্তিতে স্ত্রীলোকদের আঁতুড়ঘরেই প্রতারক ও গুন্ডারা জুয়া খেলে, হল্লা করে। একদিকে মুমূর্ষুরা বাঁচিবার জন্য আঁকুপাঁকু করে, অন্যদিকে চোরেরা নেশা খাইয়া মারামারি করে। শিশুরা খেলা করে, কলরব করে; অন্যদিকে গণিকারা মদ খায়, মাতলামি করে। এই পাতালপুরীতে শ্রেণিভেদ নাই, জাতিভেদ নাই। সকলেই এক ভাষায় কথা বলে,—নর্দমা ও আস্তাকুঁড়ের ভাষা। চীনাম্যান, শ্বেতাঙ্গিনী, তরুণ-তরুণী, নিগ্রো, জিপ্‌সী, জাপানী, মেক্সিকোবাসী, নাবিক, ভবঘুরে, পলাতক, নৈরাজ্যবাদী, বন্দুকধারী ডাকাত, ভিক্ষুক, গাঁটকাটা জুয়াচোর, গুপ্ত ব্যবসায়ী—সকলেই এখানে বন্ধু।

"সুতরাং দেখা যাইতেছে, যান্ত্রিক সভ্যতা ও 'র‍্যাশনালিজেশান্' (৩) উভয় মিলিয়া পৃথিবীকে দুঃখময় করিয়া তুলিয়াছে। যথা,—যুক্তরাষ্ট্রের গবর্নমেণ্টের সম্মুখে বিষম সমস্যা, তাহার বাজেটে ২০ কোটি ডলার ঘাট্‌তি। ১৯৩০ সালে অক্টোবর মাসে যত মোটরযান তৈরি হইয়াছে, এবৎসর (১৯৩১) অক্টোবর মাসে তাহা অপেক্ষা শতকরা ৪০ ভাগ কম হইয়াছে, এবং এ বৎসরের প্রথম দশ মাসে ১৯৩০ সালের তুলনায় শতকরা ২৯ ভাগ কম হইয়াছে। নভেম্বর মাসে শতকরা ৮০ ভাগ কম মোটর যান তৈরি হইয়াছে। ২৯টি কারখানার মধ্যে ১০টি একেবারে বন্ধ হইয়া গিয়াছে। যুক্তরাষ্ট্রের রপ্তানি-বাণিজ্য বহুলপরিমাণে হ্রাস পাইয়াছে, ১৯২৯ সালে জানুআরি হইতে অগস্ট পর্যন্ত উহার মূল্যের পরিমাণ ছিল ৬৮ কোটি ১০ লক্ষ পাউন্ড, ১৯৩০ সালে ঐ সময়ে হইয়াছিল ৫১ কোটি ৯০ লক্ষ পাউন্ড, এবৎসর হইয়াছে মাত্র ৩২ কোটি ৬০ লক্ষ পাউন্ড। বর্তমানে যুক্তরাষ্ট্রে বেকারের সংখ্যা এক কোটিরও বেশী।

"ধনতন্ত্রের উন্মত্ততা কতদূর চরমে উঠিয়াছে, তাহার নিদর্শন,—দেশে প্রচুর কাঁচা মাল থাকিতেও মানুষ দুর্দশা ভোগ করিতেছে, না খাইয়া মরিতেছে। গম গুদামে পচিতেছে। চিনি নষ্ট করিয়া ফেলা হইতেছে। কফি সমুদ্রের জলে ফেলিয়া দেওয়া হইতেছে, ভুট্টা পোড়ানো হইতেছে, তুলা পোড়ানো হইতেছে। কিন্তু এই অতি-প্রাচুর্যের মধ্যে মানুষ খাইতে পাইতেছে না, তাহার জীবনধারণের জন্য অত্যাবশ্যক জিনিস মিলিতেছে না। এই বিবৃতি বাস্তব ঘটনার হুবহু চিত্র। স্থানীয় সংবাদপত্র

---

(৩) 'র‍্যাশনালিজেশানের' উদ্দেশ্য বিদেশী শিল্প-ব্যবসায়ীর আক্রমণ হইতে আত্মরক্ষার্থ কোন দেশের শিল্প-বাণিজ্যকে সঙ্ঘবদ্ধ করা।

(Deutsche Allgemeine Zeitung) সম্প্রতি 'পৃথিবীতে ১ কোটি ১২ লক্ষ টন অতিরিক্ত গম' শীর্ষক একটি প্রবন্ধে লিখিয়াছেন যে, আমেরিকাতে গম বাষ্পীয় যন্ত্রে পোড়ানো হইতেছে। ব্রাজিল সবচেয়ে বেশী কফি উৎপন্ন করে,—সেই দেশে এই বৎসরের সেপ্টেম্বর মাস পর্যন্ত ৫,৯৮,৭৫,২০০ কিলো কফি নষ্ট করিয়া ফেলা হইয়াছে।"—লিবার্টির বার্লিনের সংবাদদাতা, ৭ই জানুআরি, ১৯৩২।

ধনতান্ত্রিকতা ও কলকারখানার পরিণাম অতি-উৎপাদনের আর একটা কুফল হয়। অতিরিক্ত মজুদ পণ্য বিক্রয়ের জন্য সিনেমা, বায়স্কোপ প্রভৃতির সহযোগে বিরাট ভাবে প্রচার করিবার প্রয়োজন হয়,—সরলপ্রকৃতির কৃষকদের মনে নানারূপ বিকৃত রুচি, কুচিন্তা ও হীন লালসার ভাব জাগ্রত করা হয়। এই প্রকার দুর্নীতিপূর্ণ মিথ্যা প্রচারকার্য দ্বারা লোকের অপরিসীম ক্ষতি হয়। জনসাধারণের মধ্যে চা'এর প্রচলন করিবার জন্য যেসব কৌশলপূর্ণ প্রচার করা হয় এবং তাহার ফলে যে ঘোর অনিষ্ট হয়, তৎসম্বন্ধে ইতিপূর্বে আমি দেশবাসীর দৃষ্টি আকর্ষণ করিয়াছি। কিছুদিন হইল, ইউরোপে চা'এর বাজার সস্তা হওয়াতে নিরক্ষর জনসাধারণের মধ্যে ইহার প্রচলনের জন্য প্রাণপণে চেষ্টা করা হইতেছে। তাহাদের মধ্যে ৫।৬ কোটি লোক যে অসীম দুর্গতির মধ্যে বাস করে, পেট ভরিয়া খাইতে পায় না, অনাহারে থাকে, তাহাতে কি? ধনতন্ত্র নিজের উদ্দেশ্যসাধনের জন্য যে কোন হীন উপায় অবলম্বন করিতে প্রস্তুত এবং হতভাগ্য দরিদ্রদের নানা প্রলোভনে ভুলাইয়া তাহারা ফাঁদে ফেলে। চা ম্যালেরিয়ার প্রতিষেধক, ইহা ফুসফুসের রোগ নিবারণ করে—ইত্যাদি নানারূপ অলীক যুক্তি প্রদর্শন করা হয়। পাঁচ বৎসর পূর্বে জার্মানী ভ্রমণকালে আমি একটি বৃহৎ রাসায়নিক কারখানায় গিয়াছিলাম। সেখানে প্রভূত পরিমাণে কোকেন তৈরি হইতেছে দেখিয়া আমি বিস্মিত হইলাম। আরও কয়েকটি কারখানায় এইভাবে কোকেন তৈরি হয়, জাপানেও কোকেন তৈরি হইয়া থাকে। এইসব কোকেনের সবটাই ঔষধার্থে প্রয়োজন হয় না। বিশ্বরাষ্ট্রসঙ্ঘ কিছুদিন হইল গোপনে কোকেন চালানি নিবারণের জন্য প্রশংসনীয় চেষ্টা করিতেছেন, কিন্তু তৎসত্ত্বেও পৃথিবীর নানাদেশে গোপনে কোকেন চালানির ব্যবসা চলিতেছে। ধনতন্ত্র নির্দয়, নিষ্ঠুর, সে কেবল নিজের পকেট ভর্তি করিতে জানে।(৪)

প্রসিদ্ধ ঔপন্যাসিক টমাস হার্ডির পত্নী মিসেস হার্ডি নিজেও একজন সুলেখিকা। আধুনিক সভ্যতা সম্বন্ধে একটি বক্তৃতা প্রসঙ্গে তিনি বলিয়াছেন ঃ—

"অনেকের নিকট সভ্যতার অর্থ ধনৈশ্বর্য। যাহাদের মোটরগাড়ী আছে, টেলিফোন আছে, যাহারা প্রতি রাত্রে বেতারবার্তা শোনে, সেই সমস্ত লোকই তাহাদের দৃষ্টিতে সর্বাপেক্ষা বেশী সভ্য। যাহারা নানাপ্রকারের যান্ত্রিক আবিষ্কারকে নিজে-

---

(৪) "কৃত্রিম উপায়ে মানুষের অভাব ও প্রয়োজন সৃষ্টি করিবার জন্য বিপুল চেষ্টা করা হয় এবং এইভাবে বেকার সমস্যাকে স্থায়ী করা হয়।......জনসাধারণকে আধুনিকতম বৈজ্ঞানিক শিল্পজাত ক্রয় করাইবার জন্য নানাভাবে প্রচারকার্য চলিয়া থাকে এবং সেজন্য যথেষ্ট শক্তি ব্যয় করিতে হয়"—Demant. স্যার এ. স্লেটার এবং আরও অনেকে পণ্য বিক্রয়ের জন্য "কৃত্রিম উপায়ে মানুষের মনে নূতন নূতন অভাব সৃষ্টি করা" সম্বন্ধে দৃঢ় অভিমত প্রকাশ করিয়াছেন।—The Causes of War.

দের আমোদ প্রমোদের কাজে লাগাইতে পারে,—অধিকাংশ লোক তাহাদিগকেই সভ্য মনে করে।

"যদি কোন ব্যক্তি এই সমস্ত বৈজ্ঞানিক যন্ত্র ও কলকব্জার সাহায্য গ্রহণ না করে, তবে তাহার পক্ষে উহা আত্মত্যাগের পরিচয় হইবে, সন্দেহ নাই, কিন্তু তৎসত্ত্বেও, বিবেচনা করিলে বুঝা যাইবে যে—এই সব কলকব্জা মানুষের প্রকৃত উন্নতির পক্ষে বাধাস্বরূপ। এই যান্ত্রিক সভ্যতার যুগে মানুষের জীবন কলকব্জার দাস হইয়া পড়িতে পারে, ইহাই সর্বাপেক্ষা বড় বিপদ।

"এই বিষয়ে আলোচনা করিবার সময় আমার মন স্বভাবতঃই গান্ধীর উপদেশের প্রতি আকৃষ্ট হইয়াছিল; মহাত্মা গান্ধী ভারতীয় সংস্কারক—কেহ কেহ তাঁহাকে বিপ্লববাদীও বলিয়া থাকেন। এই যান্ত্রিক যুগের ঐশ্বর্যের প্রতি তাঁহার অসীম বিরাগ, কেননা মানুষের প্রকৃত সুখ ও উন্নতির পক্ষে তিনি এ সমস্তকে বাধাস্বরূপই মনে করেন। তাঁহার উপদেশ এই যে, সরল স্বাভাবিক জীবনই মানুষের আত্মাকে বিশুদ্ধ ও পবিত্র করে। যীশু খৃষ্টের "সার্মন অন্ দি মাউন্ট"-এ কথিত উপদেশের সঙ্গে ইহার বহুল সাদৃশ্য আছে।

"এক্ষেত্রে তিনি একাকী নহেন। আমি আধুনিক যুগের একজন প্রধান চিন্তা-নায়কের মুখে শুনিয়াছি যে, মানব সভ্যতার রক্ষা পাইবার একমাত্র উপায় প্রাচীন সহজ সরল জীবনযাত্রা প্রণালীতে প্রত্যাবর্তন করা। তিনি ইংরাজ। এই দুইজন ব্যক্তির (মহাত্মা গান্ধী ও ইংরাজ মনীষী) চরিত্র ও জীবনপ্রণালী সম্পূর্ণ বিভিন্ন—তৎসত্ত্বেও তাঁহাদের আদর্শ এক—চিন্তায়, কার্যে ও লক্ষ্যে সব দিক দিয়া নিঃস্বার্থ পবিত্র জীবন। খৃষ্টধর্ম-প্রবর্তক এইরূপ আদর্শই প্রচার করিয়াছিলেন।"

জাপানও পাশ্চাত্যদেশকে অনুকরণ করিতে আরম্ভ করিয়াছে, ফলে সে ঘোরতর সাম্রাজ্যবাদী হইয়া দাঁড়াইয়াছে। ফর্মোজা ও কোরিয়া তাহার কবলিত হইয়াছে, এখন মাঞ্চুরিয়ার উপর তাহার শ্যেনদৃষ্টি পড়িয়াছে। তবুও, জগদ্ব্যাপী আর্থিক দুর্দশা তাহাকেও আক্রমণ করিয়াছে এবং সেও ইহার প্রভাব মর্মে মর্মে উপলব্ধি করিতেছে।

'ইংলিশম্যানের' টোকিওস্থিত সংবাদদাতা ১৯৩১ সালের ৯ই অক্টোবর তারিখে লিখিয়াছেন,—

"৪০ বৎসর পূর্বে জাপান কাজের অভাব বোধ করিত না, অতীত কাল হইতে সেখানে এমনই একটি সুন্দর সরল সভ্যতা গড়িয়া উঠিয়াছিল। লোকে আলু খাইয়া সানন্দে জীবনযাপন করিত, ছুটির দিনে কখন কখন ভাত খাইত, কিন্তু পাশ্চাত্য সভ্যতার যান্ত্রিক হাওয়ার সংস্পর্শে আসিয়া তাহারা ক্রমেই সেই প্রাচীন সভ্যতা হইতে দূরে সরিয়া যাইতেছে। এখন তাহারা কাজ করে, তাহাদিগকে কাজ করিতেই হইবে, অন্যথা না খাইয়া মরিতে হইবে। এমনই ঘটিয়া থাকে।"

এই অধ্যায় মুদ্রিত হইবার পূর্বে নরম্যান অ্যাঞ্জেল ও হ্যারল্ড রাইট কর্তৃক লিখিত "গবর্নমেণ্ট কি বেকার সমস্যার প্রতিকার করিতে পারেন?"—নামক গ্রন্থখানির প্রতি আমার দৃষ্টি আকৃষ্ট হয়। উক্ত গ্রন্থ হইতে কিয়দংশ উদ্ধৃত করিয়া আমি এই অধ্যায় শেষ করিব :—

"ভারমণ্টের কোন পার্বত্য অঞ্চলে গেলে দেখা যাইবে যে, একটি বৃহৎ কৃষিক্ষেত্র ও তৎসংশ্লিষ্ট বাড়ী ইমারত প্রভৃতি খালি পড়িয়া রহিয়াছে, মালিকেরা ঐ সব পরিত্যাগ করিয়া গিয়াছে,—সামান্য কিছু বাকী খাজনা দিলেই উহা এখন পাওয়া যাইতে পারে। নিউ ইংলণ্ড ও কানাডার সমুদ্রোপকূলেও এইরূপ দৃশ্য চোখে পড়ে। কিন্তু এই কৃষিক্ষেত্র, বাড়ী ইমারত প্রভৃতির আয়েই পূর্বে একটি বৃহৎ পরিবারের সুখ-স্বাচ্ছন্দ্যে চলিয়া যাইত। ঐ পরিবারে পিতামাতা, তেরটি সন্তান, দুইজন গরীব আত্মীয় ছিল। তাহারা কৃষিকার্যের জন্য যে সব যন্ত্রপাতি ব্যবহার করিত, তাহা আধুনিক বৈজ্ঞানিক যন্ত্রপাতির তুলনায় আদিম যুগের ছিল বলিলেই হয়। আমরা এখন বাষ্পীয় ও বৈদ্যুতিক শক্তি, হারভেস্টর, ট্রাক্টর, সেপারেটর প্রভৃতি যন্ত্র ব্যবহার করি,—তাহারা ব্যবহার করিত মানুষের পেশী, বলদ, কাস্তে কোদালি প্রভৃতি। তবু তাহারা ভাল খাদ্য খাইত, ভাল পোশাক পরিত, ভাল গৃহে আরামে থাকিত। তাহাদের কোন শারীরিক অভাব ছিল না। কৃষিক্ষেত্র সুদূর অঞ্চলে অবস্থিত, এবং এখনকার যানবাহনের কোন ব্যবস্থা না থাকিলেও, স্ব-সম্পূর্ণ ছিল।

"এই বিংশ শতাব্দীর লোকেদের উন্নততর যন্ত্রপাতি, প্রাকৃতিক শক্তির উপর অধিকতর অধিকার, এবং বহু গুণে অধিক উৎপাদিকা শক্তি থাকা সত্ত্বেও, জীবিকা অর্জন করিতে তাহারা সক্ষম নহে কেন? তাহাদের অন্য অনেক বিষয়ে বেশী সুবিধা থাকিতে পারে, কিন্তু আদিম যুগের যন্ত্রপাতি ব্যবহারকারী ভারমণ্ট কৃষকদের তুলনায় এ ক্ষেত্রে তাহারা পশ্চাৎপদ।

"প্রকৃত ব্যাপার এই যে, এখন আর পণ্য উৎপাদক ও পণ্য ব্যবহারকারী এক ব্যক্তি নহে। পণ্য উৎপাদনকারী এখন জানে না বাজারে কি জিনিস প্রয়োজন হয়, এবং কি জিনিস প্রয়োজন হইবে। কি জিনিসের চাহিদা আছে, কি জিনিস সরবরাহ করিতে হইবে, কি কাজ করিতে হইলে, কত কর্মী প্রয়োজন হইবে,—ঐ সব বিষয় ভারমণ্টবাসীদের আয়ত্তের মধ্যে ছিল। কিন্তু এখন বহু-বিস্তৃত শ্রমবিভাগের ফলে, উহা আয়ত্তের বাহিরে গিয়া পড়িয়াছে। ভারমণ্টে যখন গম ও ভুট্টা উৎপাদন করা হইত; তখন কৃষকপরিবার জানিত যে, তাহাদের শ্রম বৃথা যাইবে না, কেননা ঐগুলি প্রধানতঃ তাহাদের ব্যবহারেই লাগিবে, নিজেদের নিকটেই তাহারা লাভের মূল্যে উহা বিক্রয় করিতে পারিবে। কিন্তু ডাকোটাতে যখন দশ বৎসরের সঞ্চিত মূলধন লইয়া দুই তিন হাজার একর জমিতে গম উৎপাদন করা হয়,—বিক্রয়লব্ধ অর্থ হইতে বহু-ব্যয়সাধ্য যন্ত্রপাতি ক্রয় করা হয়, তখন প্যারী, মস্কো বা বুয়েনস-আয়ার্সের কোন ঘটনায়—ফসলের দাম এত নামিয়া যাইতে পারে যে, উৎপাদনের ব্যয়ও তাহাতে উঠে না। ফসলের উপযুক্ত মূল্য পাইতে হইলে যে সব ব্যবস্থার প্রয়োজন, তাহা বিংশ শতাব্দীর কৃষকদের আয়ত্তের বাহিরে।"

ইহা দুঃখজনক, কিন্তু ইহা সত্য এবং অবস্থা ক্রমেই মন্দের দিকে যাইতেছে। একজন প্রসিদ্ধ আমেরিকাবাসী লেখক বলিয়াছেন (১৯১৮):—"আমরা শিল্পোন্নতির জন্য নানারূপ বৈজ্ঞানিক উপাদান, যন্ত্রপাতি সংগ্রহ করিতেছি, কিন্তু তাহার মূল্যস্বরূপ মানুষের দুঃখ ও বেকার-সমস্যা আমদানি করিতেছি।"

# চতুর্বিংশ পরিচ্ছেদ

## ১৮৬০ ও তৎপরবর্তী কালে বাংলার গ্রামের আর্থিক অবস্থা

"এই ধরনের অনুসন্ধানকার্য শহরে করা যায় না। পুঁথিপত্র কাগজে এ সব সংবাদ পাওয়া যায় না। দেশের সর্বত্র ভ্রমণ করিয়া এ সব তথ্য জানিতে হইবে অথবা অজ্ঞই থাকিতে হইবে; দশ হাজার গ্রন্থে পরিবৃত হইয়াও কোন ফল হইবে না।" **Arthur Young's *Travels*.**

আর্থিক ক্ষেত্রে বাংলা দেশ কিরূপে বিজিত হইল, তাহা বুঝিতে হইলে, ১৮৬০ খৃঃ এবং পরবর্তী কালে বাংলাদেশের অবস্থা কিরূপ ছিল তাহা জানা প্রয়োজন।

চাউল বাংলার প্রধান খাদ্য। নিরক্ষর শ্রমিকেরাও বেশী মজুরি দাবি করিতে হইলে বাজারে চাউলের দরের কথা উল্লেখ করেঃ "বাবু, চালের সের এক আনা, দিন দুই আনায় চার জন লোককে খাইতে দেই কিরূপে?" আমার বাল্যকালে মজুরদের মাসিক বেতন ছিল ৩।।০ টাকা কি ৪৲ টাকা, চাউলের মণ ছিল দেড় টাকা।(১) আমাদের জেলায় মজুরেরা বেশীর ভাগ মুসলমান। তাহাদের সাধারণতঃ দুই এক বিঘা জমি থাকিত, তাহাতে ধান, শাকসবজি প্রভৃতি হইত। বাড়ীর স্ত্রীলোকেরা ছাগল, মুরগী প্রভৃতি পালন করিয়া কিছু কিছু আয় বৃদ্ধি করিত। পয়সায় কুড়িটা ভাল বেগুন পাওয়া যাইত। এক আনায় এক পুঁজি (নয়টা) গলদা চিংড়ি, টাকায় ১২টা মুরগী পাওয়া যাইত। বাজারে দুধের দর ছিল টাকায় ৩২ সের। প্রত্যেক গৃহস্থেরই গোশালা এবং ঢেঁকিশালা থাকিত; ধানের তুষ, ক্ষুদ, কুঁড়া সবই কাজে লাগিত।

বিভিন্ন রকমের ডাল গৃহস্থদের জমিতেই হইত, অথবা এক বৎসরের উপযোগী ডাল কিনিয়া বড় বড় মাটির হাঁড়িতে রাখা হইত। প্রত্যেক গৃহস্থই এক বৎসরের খোরাকী ধান গোলায় মজুত রাখিত, তা ছাড়া অজন্মার আশঙ্কায়, আরও এক বৎসরের জন্য অতিরিক্ত ধান জমা থাকিত।

ভাল সুগন্ধি ঘৃত—আট আনা সেরে পাওয়া যাইত। বর্তমানে কলিকাতা অঞ্চল হইতে যে কলের তেল চালান হয়, গ্রামবাসীদের সঙ্গে তাহার পরিচয় ছিল না। গ্রামের ঘানিতে সরিষার তেল হইত, এবং প্রত্যেক গ্রামেই উহা প্রচুর পরিমাণে মিলিত। এই খাঁটি সরিষার তেল বাঙালীর খাদ্যের একটা প্রধান অঙ্গ ছিল। কলুরাই তখন বংশানুক্রমে সরিষার তেলের ব্যবস্থা করিত। সরিষার তেলের দর ছিল তিন আনা সের। তেলের খইল গরুর খাদ্য এবং জমির সাররূপে ব্যবহৃত হইত।

গো-পালন হিন্দুর ধর্মের একটা অঙ্গ ছিল। আমার এখনও মনে

---

(১) নবাবী আমল—কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায়।

মা নিজে গরুর খাওয়ার তদারক করিতেন। নানা জাতির গরু আমাদের বাড়ীতে ছিল। আমাদের বাড়ীর নিয়ম ছিল যে, ছেলেমেয়েরা পাঁচ বৎসর বয়স পর্যন্ত প্রধানতঃ দুধ খাইয়া থাকিবে। ধনী ভদ্র গৃহস্থেরা এবং তাঁহাদের বাড়ীর মেয়েরা পর্যন্ত সকালবেলা গোয়ালঘর পরিষ্কার করা অপমানের কাজ মনে করিতেন না। গোয়ালঘরের ঝাঁটালি গোবর ইত্যাদি জমিতে ভাল সারের কাজ করিত। তুষ, জাউ, কলার খোসা প্রভৃতি গরুদের খাওয়ানো হইত। প্রত্যেক গ্রাম্য পঞ্চায়েতের গোচর জমি(২) ছিল,—সেখানে নির্বিবাদে গরু চরিয়া খাইত। ধান কাটা ও মলা হইলে প্রচুর খড় পাওয়া যাইত এবং তাহা গরুর খাদ্যের জন্য গাদা দিয়া রাখা হইত। গ্রীষ্মকালে ঘাস দুর্লভ হইলে, এই খড় খুব কাজে লাগিত। এক কথায়, প্রত্যেক পরিবারই কিয়ৎপরিমাণে আত্মনির্ভর ছিল।

এখনকার মত সাবানের এত প্রচলন ছিল না, বড়লোকেরাই কেবল ইহা ব্যবহার করিতেন। কাপড় কাচা প্রভৃতির জন্য সাজিমাটির খুব প্রচলন ছিল। গরীব গৃহস্থেরা কলাপাতার ক্ষারের সঙ্গে চুন মিশাইয়া গরম জলে সিদ্ধ করিয়া কাপড় ধুইত। ঢাকাতে এক প্রকারেব গোলা সাবান হইত। পর্টুগীজেরা ঢাকায় ১৬শ শতাব্দীতে বসতি করে, তাহাদের নিকট হইতেই সম্ভবতঃ লোকে এই সাবান তৈরি করার কৌশল শিখিয়াছিল। বাংলা ও হিন্দী 'সাবান' শব্দ খুব সম্ভব পর্টুগীজ 'Savon' হইতে আসিয়াছে।

বাংলার নৌ-বাণিজ্য তখন কোষ, বালাম, সোদপুরী প্রভৃতি নানাপ্রকারের দেশী নৌকা যোগে হইত। যাত্রীবাহী নৌকা স্বতন্ত্র রকমের ছিল। বজরাতে বড়লোকেরা যাইতেন, সাধারণ লোকে 'পান্‌সী' 'তাপুরী' প্রভৃতিতে চড়িত। প্রত্যেক গ্রামেই এরূপ শত শত নৌকা থাকিত। বন্দর ও গঞ্জে ঘাটে নৌকার ভিড় লাগিয়া থাকিত এবং সে দৃশ্য বড় সুন্দর দেখাইত। কলিকাতা হইতে গ্রামে এই সব নৌকাতে যাতায়াতের সময় বড় আনন্দ বোধ হইত। স্রোতের মুখে নৌকাগুলি যখন সারি বাঁধিয়া দাঁড় টানিয়া যাইত অথবা উজানে পাল তুলিয়া ছুটিত, তখন বড়ই মনোহর দেখাইত। এখন এসব অতীতের কথা বলিলেই হয়। ব্রিটিশ কোম্পানিসমূহের স্টীমার বাংলার নদীপথ আক্রমণ করিয়া এই বিপর্যয় ঘটাইয়াছে।

বেভারিজ তাঁহার 'বাখরগঞ্জ' গ্রন্থে ১৮৭৬ সালে এদেশের নদীবাহী নৌকা ও তাহাদের নির্মাণ-প্রণালীর নিম্নলিখিত রূপ বর্ণনা করিয়াছেন ঃ—

"এই জেলায় নৌকা-নির্মাণ একটি চমৎকার শিল্প। মেন্দিগঞ্জ থানার এলাকায় দেবাইখালি ও শ্যামপুর গ্রামে উৎকৃষ্ট 'কোষ' নৌকা তৈরি হয়। আগরপুরের নিকট

---

(২) পূর্বাবস্থার তুলনায় বাংলায় গোজাতির কিরূপ অবনতি এবং দুধের অভাব ঘটিয়াছে, তাহার প্রমাণ স্বরূপ নিম্নোদ্ধৃত বিবরণী উল্লেখ করা যাইতে পারে।

"বাংলার অধিকাংশ জেলায় গোচর জমি বলিয়া কিছু নাই। লোকসংখ্যা বৃদ্ধির দরুন জমিদারেরা প্রায় সমস্ত কর্ষণযোগ্য জমিই প্রজাদের নিকট বিলি করিয়াছেন এবং এগুলিতে চাষ হইতেছে।......অধিকাংশ গ্রামে গরুগুলিকে ক্ষেতে, আমবাগানে অথবা পুকুরের ধারে ছাড়িয়া দেওয়া হয়। সেখানে তাহারা কোন রকমে চরিয়া খায়। গরুর খাদ্যশস্য বাংলাদেশে চাষ করা হয় না বলিলেই হয়।" মোমেন,—কৃষি কমিশনে সাক্ষ্য।

ঝণ্টেশ্বরে, এবং পিরোজপুর থানার এলাকায় বর্ষাকাটী গ্রামে ভাল পান্‌সি নৌকা তৈরি হয়। শেষোক্ত স্থানে উৎকৃষ্ট মালবাহী নৌকাও তৈরি হয়। সুন্দরবনে মগেরা কেরুয়া গাছের গুঁড়ি হইতে ডিঙি তৈরি করে; শুদরী কাঠের ডিঙি সর্বত্রই হয়; ঝালকাঠি, কালিগঞ্জ, বাখরগঞ্জ, ফলাগড় প্রভৃতি স্থানও নৌকা তৈরির জন্য বিখ্যাত।"

এইরূপে নৌকা তৈরির কাজ করিয়া বহু লোক জীবিকা নির্বাহ করিত।

আমার বাল্যকালে কোন বাড়ীতে আমি চরকা কাটিতে দেখি নাই। ম্যানচেস্টারের কাপড় তখনই সুদূর গ্রাম পর্যন্ত পেঁাছিয়াছিল এবং জোলা ও তাঁতীরা তাহাদের মৌলিক বৃত্তি হইতে বিতাড়িত হইয়াছিল। তাহাদের মধ্যে কেহ কেহ বিলাতী কাপড় বিক্রি করিয়া কষ্টে জীবিকা নির্বাহ করিত, এবং অনেকে বাধ্য হইয়া কৃষিকার্য করিতে আরম্ভ করিয়াছিল। ইহার ফলে জমির উপর অতিরিক্ত চাপ পড়িয়াছিল।

তখনকার দিনে গ্রাম্য কর্মকার একটা প্রধান কাজ করিত।(৩) তাহার দোকানে সন্ধ্যাবেলা আড্ডা বসিত এবং গ্রামের রাজনীতি আলোচনা হইত। কর্মকার লাঙ্গল, কোদাল, দা, দরজার কব্জা, বড় কাঁটা, তালা প্রভৃতি তৈরি করিত। বাহির হইতে আমদানী লৌহপিণ্ড ও লোহার পাত হইতেই এ সব অবশ্য তৈরি হইত। নাটা-গোড়িয়া (কলিকাতার নিকট), ডোমজুড়, মাকড়দহ, বড়গাছিয়া (হাওড়া) প্রভৃতি স্থানে লোহার তালা-চাবি তৈরি হইত। কিন্তু জার্মানী হইতে আমদানী সস্তা জিনিসের প্রতিযোগিতায় এই দেশীয় শিল্প লুপ্তপ্রায় হইয়াছে। শেফিল্ডের ছুরি, কাঁচি প্রভৃতিও এদেশে ছাইয়া ফেলিতেছে। ক্ষুর, ছুরি প্রভৃতি সমস্তই বিদেশ হইতে আমদানী।

চাউলের পরেই গুড় ও চিনি যশোহরের সর্বাপেক্ষা প্রধান শিল্প ছিল। খেজুর রস হইতেই প্রধানতঃ গুড় ও চিনি হইত। বর্তমানে জাভা হইতে আমদানী সস্তা চিনির প্রতিযোগিতায় এদেশের চিনি শিল্প লোপ পাইতে বসিয়াছে। কিন্তু এক সময়ে এই চিনি শিল্প যশোহরে কিরূপ উন্নতি লাভ করিয়াছিল, ওয়েস্টল্যাণ্ডের "যশোহর" নামক গ্রন্থে (১৮৭১) তাহার চমৎকার বর্ণনা আছে।

"যশোহর জেলার সর্বত্রই চিনি তৈরি হয় বটে কিন্তু জেলার পশ্চিম অংশে নিম্ন-লিখিত স্থানগুলিতেই চিনি তৈরির বড় কেন্দ্র ঃ—কোটচাঁদপুর, চৌগাছা, ঝিকরগাছা, ত্রিমোহিনী, কেশবপুর, যশোহর ও খাজুরা এই সব স্থানে চিনি তৈরি হয় ও তথা হইতে বাহিরে রপ্তানি হয়। কলিকাতা ও নলচিটি এই দুই স্থানেই প্রধানতঃ চিনি রপ্তানি হয়। নলচিটি বাখরগঞ্জ জেলার একটি বাণিজ্যকেন্দ্র। পূর্বাঞ্চলের প্রায়

(৩) লালবিহারী দে তাঁহার Bengal Peasant Life. গ্রন্থে গ্রাম্য কর্মকারের নিম্নলিখিত-রূপ বর্ণনা করিয়াছেন ঃ—

"কুবের ও তাহার পুত্র নন্দ সমস্ত দিন কার্যে নিরত থাকে, এবং রাত্রি দ্বিপ্রহরের পূর্বে তাহারা বিশ্রাম নেয় না। দিনেরবেলায় তাহাদের নিকটে যাহারা কাজের জন্য আসে, তাহারা অবশ্য সন্ধ্যার পর থাকে না। কিন্তু বন্ধুবান্ধবেরা ঐ সময় আলাপ করিতে আসে। কিন্তু বন্ধুরা থাকুক আর না থাকুক, পিতা ও পুত্র তাহাদের কাজে কখনো অমনোযোগী হয় না। পিতা ও পুত্র উভয়েই আগুনে পোড়া একখণ্ড লাল লোহা লইয়া হাতুড়ি দিয়া পিটিতে থাকে এবং চারি-দিকে অগ্নিস্ফুলিঙ্গ ছড়াইতে থাকে।"

